১৩৪৮ সাল

# বিশুদ্ধ সিদ্ধান্ত পঞ্জিকা

প্রতিষ্ঠিত সন ১২৯৭



















সাংসাধ্য স্পষ্টতরং বীজং নলিকাদি যন্ত্রতঃ
তৎসংস্কৃতগ্রহেভ্যঃ কর্ত্তব্যৌ নির্ণয়াদেশৌ ॥

---

৩ নং কাশীমিত্র ঘাট ষ্ট্রীট কমলা প্রিন্টিং ওয়ার্কস হইতে জি, মুখার্জ্জি কর্তৃক
৮৫ নং গ্রে ষ্ট্রীট হইতে সম্পাদক কর্তৃক প্রকাশিত।

দৃগ্‌গণিতৈক্য বিবিধ-বীজ-বিশোধিত

বৰ্দ্ধমান-চঞ্চল-কাশিমবাজার-দিনাজপুর-মহিষাদল-প্রমুখ রাজন্যবর্গের

পৃষ্ঠপোষিত ও অনুমোদিত

সূর্য্যসিদ্ধান্ত-সম্মত

# বিশুদ্ধ সিদ্ধান্ত পঞ্জিকা

## ১৩৪৮ সন, শকঃ ১৮৬৩, ইং ১৯৪১-৪২

স্বর্গীয় মাধবচন্দ্র চট্টোপাধ্যায় মহাশয়ের সারণী অনুসারে গণিত।

গণিতাচার্য্য শ্রীযুক্ত নির্ম্মলচন্দ্র লাহিড়ী, এম্-এ,

পণ্ডিতপ্রবর শ্রীযুক্ত দিগিন্দ্রনাথ কাব্য-ব্যাকরণ-জ্যোতিস্তীর্থ,

শ্রীযুক্ত ফণীন্দ্রনাথ চট্টোপাধ্যায়, শ্রীযুক্ত হরিশ্চন্দ্র জ্যোতিঃশাস্ত্রী,

শ্রীযুক্ত কৃষ্ণকুমার বিদ্যাসাগর প্রভৃতি মহোদয়গণ কর্ত্তৃক গণনাদি পরিশোধিত।

পণ্ডিতপ্রবর শ্রীযুক্ত কৃষ্ণকুমার বিদ্যাসাগর, শ্রীযুক্ত বিজয়কৃষ্ণ বিদ্যারত্ন ও

শ্রীযুক্ত লক্ষ্মীনারায়ণ স্মৃতি-ব্যাকরণতীর্থ জ্যোতির্ভূষণ প্রভৃতি মহোদয়গণ

কর্ত্তৃক ব্যবস্থাপিত।

সর্ব্বজন প্রসিদ্ধ জ্যোতির্ব্বিদাগ্রগণ্য শ্রীযুক্ত রাধাবল্লভ স্মৃতি-ব্যাকরণ-জ্যোতিস্তীর্থ

ও পণ্ডিতপ্রবর শ্রীযুক্ত সারদাচরণ স্মৃতিতীর্থ মহোদয় কর্ত্তৃক

ব্যবস্থাদি সংশোধিত ও অনুমোদিত।

পণ্ডিতপ্রবর শ্রীশ্রীগোপীবল্লভানন্দ দেবগোস্বামী ও

শ্রীযুক্ত তারাপ্রসাদ ন্যায়রত্ন মহোদয় কর্ত্তৃক বৈষ্ণব-ব্যবস্থা পরিশোধিত।

সম্পাদক ও প্রকাশক—শ্রীযুক্ত শরৎকুমার মিত্র, বি-এল।

সহকারী সম্পাদক—শ্রীযুক্ত চন্দ্রশেখর স্বকুল সিদ্ধান্তবিনোদ।

তত্ত্বাবধায়ক—শ্রীযুক্ত হরিদাস বসু, এম্-এস্-সি।

কর্ম্মাধ্যক্ষ—শ্রীযুক্ত ষষ্ঠীচরণ সমাজদার ভট্টাচার্য্য।

অফিস—৮৫ নং গ্রে ষ্ট্রীট্, কলিকাতা।

# অনুমোদক তালিকা

[ বিশুদ্ধ সিদ্ধান্ত পঞ্জিকার বিশুদ্ধি উপলব্ধি করিয়া অনুসন্ধিৎসু বহু ব্যক্তি এই পঞ্জিকার প্রতি আকৃষ্ট হইয়াছেন ও হইতেছেন, কিন্তু স্থানাভাব বশতঃ তাঁহাদের অনেকেরই নাম সন্নিবেশিত করিতে পারিলাম না। আশা করি আমাদের শ্রদ্ধেয় পৃষ্ঠপোষক গ্রাহক অনুগ্রাহক ও হিতৈষীগণ এই অনিচ্ছাকৃত ত্রুটীর জন্য আমাদের প্রতি শ্রদ্ধাচ্যুত হইবেন না। ]

কলিকাতা বিশ্ববিদ্যালয়ের অধ্যাপক মহামহোপাধ্যায় শ্রীবিধুশেখর শাস্ত্রী, সংস্কৃত কলেজের জ্যোতিষাদিশাস্ত্রাধ্যাপক শ্রীরাধাবল্লভ স্মৃতিব্যাকরণ জ্যোতিস্তীর্থ, তারকেশ্বরের মহন্ত দণ্ডীস্বামী শ্রীজগন্নাথ আশ্রম মহারাজ, মূলাজোর সংস্কৃত কলেজের স্মৃতিশাস্ত্রাধ্যাপক শ্রীশশীভূষণ স্মৃতিতীর্থ, বালীগঞ্জস্থ প্রসিদ্ধ জ্যোতির্ব্বিদ শ্রীমন্মথনাথ ভট্টাচার্য্য, প্রসিদ্ধ গণিতবিদ্ রায় বাহাদুর শ্রীযোগেশচন্দ্র রায় এম্ এ বিদ্যানিধি; বিডনষ্ট্রীটস্থ জ্যোতির্ব্বিদ শ্রীঅভয়াচরণ জ্যোতির্বিনোদ, হাওড়ার প্রসিদ্ধ জ্যোতির্ব্বিদ শ্রীজগদীশচন্দ্র বেদব্যাস, বিধিলিপি সম্পাদক শ্রীজ্যোতিবাচস্পতি, প্রেসিডেন্সী কলেজ মানমন্দির বিভাগের অধ্যক্ষ শ্রীসুরেন্দ্রনাথ দাস, কলিকাতা বিশ্ববিদ্যালয়ের হিন্দু জ্যোতিষের অধ্যাপক শ্রীপ্রবোধচন্দ্র সেনগুপ্ত, ডক্টর শ্রীশ্যামা প্রসাদ মুখোপাধ্যায়, ব্যারিষ্টার শ্রীপ্রমথনাথ বন্দোপাধ্যায়, জ্যোতিষ পরিষদের সভাপতি অধ্যাপক শ্রীতুলসীদাস কর, রায় বাহাদুর শ্রীকৈলাসচন্দ্র জ্যোতিষার্ণব, অধ্যাপক শ্রীখগেন্দ্রনাথ চক্রবর্ত্তী, ডাক্তার শ্রীবারিদবরণ মুখোপাধ্যায়, নবদ্বীপস্থ প্রভুপাদ শ্রীপ্রাণগোপাল গোস্বামী, প্রভুপাদ শ্রীসত্যানন্দ গোস্বামী, কাশীধামস্থ শ্রীবামাচরণ ন্যায়াচার্য্য, শ্রীপ্রভাতচন্দ্র ব্যাকরণতীর্থ জ্যোতিঃশাস্ত্রী, বৃন্দাবনস্থ ব্রজবিদেহী মহন্ত শ্রীধনঞ্জয় দাসজী মহারাজ, গোপীবল্লভপুরস্থ মহন্ত শ্রীগোবিন্দগোপালানন্দ দেবগোস্বামী, স্বাধীন ত্রিপুরা মহারাজের ভূতপূর্ব্ব সভাপণ্ডিত শ্রীবৈকুণ্ঠনাথ বেদান্ত বাচস্পতি, কোচবিহার মহারাজের দ্বার জ্যোতিষ পণ্ডিত শ্রীপরেশনাথ জ্যোতিস্তীর্থ, প্রসিদ্ধ গগনপরিদর্শক যশোহর নিবাসী শ্রীরাধাগোবিন্দ চন্দ্র, ঢাকার প্রসিদ্ধ জ্যোতির্ব্বিদ শ্রীকুলচন্দ্র জ্যোতীরত্ন, বরিশাল জ্যোতিষ সঞ্জীবনী সভার সম্পাদক শ্রীঅনুকূলচন্দ্র শাস্ত্রী প্রভৃতি প্রসিদ্ধ পণ্ডিতগণ কর্ত্তৃক পৃষ্ঠপোষিত ও অনুমোদিত।

বিশুদ্ধ সিদ্ধান্ত পঞ্জিকার প্রতিষ্ঠাতা মহাপ্রাণ মাধবচন্দ্র চট্টোপাধ্যায় মহাশয়ের বংশধরগণ, সংস্কৃত কলেজের অধ্যক্ষ মহামহোপাধ্যায় মহেশচন্দ্র ন্যায়রত্ন মহাশয়ের বংশধরগণ, বঙ্গবিশ্রুত পণ্ডিত শশধর তর্কচূড়ামণি মহাশয়ের অনুবর্ত্তীগণ, শোভাবাজার রাজবাটীর মহারাজ বিনয়কৃষ্ণ দেববাহাদুরের বংশধরগণ, হাইকোর্টের স্বনামধন্য বিচারপতি সারদাচরণ মিত্রমহাশয়ের বংশধরগণ, বরিশালের জনপ্রিয়নেতা জগদীশ মুখোপাধ্যায়ের অনুরক্ত ভক্তগণ এই পঞ্জিকানুসারে ধর্ম্ম কার্য্যাদি নির্ব্বাহ করিয়া আসিতেছেন।

মালদহ চঞ্চলের মহারাজা শ্রীশরচ্চন্দ্র রায়চৌধুরী, মেদিনীপুরের রাজা শ্রীনরসিংহ মল্লদেব, দিনাজপুরের মহারাজা শ্রীজগদীশনাথ রায়, যশোহর নলডাঙ্গার রাজা শ্রীপ্রমথভূষণ দেবরায় বাহাদুর, পাকুড়ের মহারাজা শ্রীজ্ঞানেন্দ্রচন্দ্র পাণ্ডে এবং রায়পুর শ্যামসুন্দরপুর অম্বিকানগর ঘাটশিলা নরসিংগড় চিল্কীগড় কাট্রাসগড় প্রভৃতি রাজ্যের রাজন্যবর্গ এই পঞ্জিকানুসারে ধর্ম্ম কার্য্যাদি নির্ব্বাহ করিতেছেন।

জয়নগর মজিলপুরের প্রসিদ্ধ দত্তবংশে, বীরভূম কণকপুরের জমিদার শ্রীশ্যামাপ্রসন্ন সিংহ মহোদয়ের গৃহে, ঘড়িয়ালডাঙ্গার জমিদার শ্রীশরচ্চন্দ্র রায়চৌধুরী মহোদয়ের গৃহে, শ্রীহট্টের প্রসিদ্ধ দস্তিদার পরিবারে এবং অনুসন্ধিৎসু আরো বহু ব্যক্তির নিকট বহু গবেষণার পরে বিশুদ্ধ পঞ্জিকা একমাত্র নির্ভুল বলিয়া স্বীকৃত হইয়াছে এবং ধর্ম্মকর্ম্মে ব্যবহৃত হইতেছে। রক্ষণশীল বহু পরিবারেও এই পঞ্জিকা ব্যবহার আরম্ভ হইয়াছে।

---

## ভূমিকা

পরমকারুণিক ইচ্ছাময়ের ইচ্ছায় আজি ১৩৪৮ সালে 'বিশুদ্ধ সিদ্ধান্ত পঞ্জিকা' দ্বিপঞ্চাশত্তম বর্ষে পদার্পণ করিল। সুখের বিষয়, বিগত কয়েক বৎসর হইতে এই পঞ্জিকার প্রচার উত্তরোত্তর যেরূপ বৃদ্ধি পাইতেছে, তাহাতে আশা করা যায়, অচিরেই অন্যান্য পঞ্জিকাগুলির পক্ষেও ভ্রান্তমত পরিত্যাগ পূর্ব্বক পঞ্জিকার সংস্কার সাধন ব্যতীত উপায়ান্তর থাকিবে না। এবার বিস্তৃত ভূমিকা প্রকাশিত করা সম্ভবপর হইল না; পঞ্জিকান্তর্গত বিষয়াবলীর কয়েকটী কথা সংক্ষেপে নিম্নে প্রদত্ত হইল।

**বর্ষমান।**—সূর্য্যসিদ্ধান্তোক্ত বর্ষমান ৩৬৫.২৫৮৭৫৬৫ দিন সম্বলিত, কিন্তু প্রকৃত নিরয়ণ বর্ষমান ৩৬৫.২৫৬৩৬১ দিনে সম্পাদিত হয়। সুতরাং সূর্য্যসিদ্ধান্তের বর্ষমান প্রকৃত বর্ষমান অপেক্ষা ৮।৩৭।৩২ বিপল অধিক। বর্ষারম্ভকাল সম্বন্ধে কোন স্থির সিদ্ধান্তে উপনীত হইতে না পারায়, ১৩৩৬ সালের পূর্ব্বে বিশুদ্ধ সিদ্ধান্ত পঞ্জিকা বঙ্গে সভার সিদ্ধান্তানুসারে সূর্য্যসিদ্ধান্তোক্ত বর্ষমান ও বর্ষারম্ভকাল ব্যবহার করিয়া আসিতেছিল। ১৩৩৬ সাল হইতে বঙ্গীয় পঞ্জিকা সংস্কার সমিতির সিদ্ধান্তের অনুসরণে বিশুদ্ধ বর্ষমান ব্যবহার করা হইতেছে।

**আদিবিন্দু।**—সিদ্ধান্তশাস্ত্রে আদিবিন্দু হইতে যাবতীয় গ্রহাদি সংস্থান নিরূপিত হয়। কিন্তু বৃত্তের আদি অন্ত নাই; যে কোন বিন্দুই তাহার আদিরূপে কল্পিত হইতে পারে। ভ-চক্রের যে কোন বিন্দুকেই আদি-বিন্দুরূপে গ্রহণ করা যাইতে পারে। সেইজন্য আদিবিন্দুর নির্দ্দেশ আবশ্যক। পাশ্চাত্য জ্যোতিষে ক্রান্তিপাতবিন্দু আদিবিন্দুরূপে গৃহীত হয়। কিন্তু উক্ত বিন্দু স্থির নহে, উহা বৎসরে প্রায় ৫০.৩ বিকলা করিয়া পশ্চাদ্‌গমন করে। হিন্দু জ্যোতিষের আদিবিন্দু সচল নহে, স্থির। সেইজন্য শাস্ত্রকারগণের উদ্দেশ্য অনুযায়ী স্থিরবিন্দু নির্ণয় করিয়া তাহাই গ্রহণ করা কর্ত্তব্য। যে কোন

সুবিধাজনক বিন্দুকে আদিবিন্দুরূপে গ্রহণ করিয়া তদনুসারে গ্রহসংস্থান নির্দ্দেশ করিলে সিদ্ধান্তশাস্ত্র কলুষিত হয় না, বা তাহাতে দৃক্‌সিদ্ধির ব্যাঘাত জন্মে না। কিন্তু ভারতীয় ফলিত জ্যোতিষ নিরয়ণ মতাবলম্বী এবং আমাদের ধর্ম্মকার্য্যের কাল নির্ণয়ও নিরয়ণ মতে করিতে হয়। সেই হেতু ফলিতের সফলতা রক্ষা ও ধর্ম্মকার্য্য রক্ষার জন্য সবিশেষ শাস্ত্রালোচনা পূর্ব্বক আদিবিন্দুর নির্ণয় আবশ্যক। আদিবিন্দু সম্বন্ধে বহুপ্রকার আলোচনা ও গবেষণা হইয়া গিয়াছে। এবং বিবিধ আলোচনায় নিঃসংশয়িতভাবে প্রমাণিত হইয়াছে যে চিত্রা পক্ষীয় আদিবিন্দু অতি প্রাচীন ও শাস্ত্রসম্মত। সুতরাং ফলিত জ্যোতিষ ও ধর্ম্মরক্ষার জন্য যে আদিবিন্দুর প্রয়োজন তাহা প্রকৃতপক্ষে চিত্রাপক্ষীয় আদিবিন্দু দ্বারাই সুসাধিত হইতেছে। অতএব চিত্রা তারকার ১৮০° অংশ দূরস্থ বিন্দুকে আদিবিন্দু বলিয়া গ্রহণ করিয়া ১৩৩৬ সাল হইতে পঞ্জিকা গণনা করা হইতেছে।

**সৌরমাস**।—"রাশি সংক্রমণাৎ সৌরো দর্শান্তশ্চান্দ্রমাসকঃ"। গৃহীত স্থির আদিবিন্দু হইতে ত্রিশ ত্রিশ অংশ অন্তরে সূর্য্যকেন্দ্র আসিলে মাস প্রবর্ত্তক সংক্রান্তি হইয়া থাকে। এক সংক্রান্তি কাল হইতে পরবর্তী সংক্রান্তিকাল পর্য্যন্ত এক সৌরমাস।

**তারিখ**।—মাসের দিন সংখ্যার নাম তারিখ। মাস কিন্তু পূর্ণ দিন সংখ্যায় সংঘটিত হয় না। জ্যোতিষের ও ধর্ম্মকার্য্যের মাস এইরূপ ভগ্নদিবস সম্বলিত। কিন্তু এইরূপ মাস সামাজিক ব্যবহারে চলে না। দিন মধ্যে মাসান্ত হইলে বিষয় কর্ম্মের অসুবিধা হয় বলিয়া ব্যবহারিক মাস পূর্ণ দিন সংখ্যক। বিশুদ্ধ সংক্রান্তিকালকে ভিত্তি করিয়া প্রচলিত প্রথা অনুযায়ী মধ্যরাত্রির পূর্ব্বাপর ভেদে যে মাসান্ত দিবস পাওয়া যায়, তদনুসারে এই পঞ্জিকার তারিখ নির্দ্দেশিত হইয়া আসিতেছে। বর্ত্তমানে "নির্দ্দিষ্টীকৃত তারিখের" প্রস্তাব লইয়া জ্যোতির্ব্বিদদিগের মধ্যে যে সিদ্ধান্ত হইয়াছে তদনুসারে প্রতিদিন আমাদিগের তারিখের পর বন্ধনী মধ্যে ( নি ১২ ) এইভাবে উক্ত তারিখ প্রদত্ত হইল। পূর্ব্ব পূর্ব্ব বৎসরে যে অন্যান্য পঞ্জিকার তারিখ বন্ধনীমধ্যে দেওয়া হইত, বর্ত্তমানে তাহার পরিবর্ত্তে নির্দ্দিষ্টীকৃত তারিখ দেওয়া হইল। অন্যান্য পঞ্জিকার তারিখ প্রতিমাসের প্রারম্ভে প্রদর্শিত হইবে।

**সূর্য্যোদয়াস্ত**।—হিন্দুদিগের জ্যোতিষগ্রন্থে ও স্মৃত্যাদি শাস্ত্রে সূর্য্যের মণ্ডল অর্দ্ধোদিত হইলে সূর্য্যোদয় এবং অর্দ্ধাস্তমিত হইলেই সূর্য্যাস্ত বিবেচনা করা বিধি। পুরাকালে সূর্য্যোদয় হইতে সময় নির্দ্ধারিত হইত। তৎকালে সময় নিরূপণের যে যন্ত্র ছিল, তাহা প্রত্যহ অর্দ্ধোদিত সূর্য্যমণ্ডল দেখিয়া চালাইয়া দেওয়া হইত। এক্ষণে এই যন্ত্রের পরিবর্ত্তে ঘড়ী ব্যবহৃত হয়। সুতরাং ঘড়ীর যে সময়ে বাস্তবিক সূর্য্যোদয় হয়, পঞ্জিকায় তাহা লিখিত না থাকিলে, এই ঔদয়িক ভ্রম সমস্ত দিন চলিতে থাকিবে। এ সম্বন্ধে বিশুদ্ধ সিদ্ধান্ত পঞ্জিকা ভ্রমশূন্য। এই পঞ্জিকায় উল্লিখিত সূর্য্যোদয়াস্ত কলিকাতায় যে কোন দর্শনোপযোগী স্থান হইতে পরীক্ষা করিলেই বিশুদ্ধ বলিয়া প্রতিপন্ন হইবে। উদয়কালে সূর্য্য ক্ষিতিজ সংলগ্ন হইবার ২।৩ মিনিট কাল পূর্ব্বেই সূর্য্যবিম্ব দৃষ্টিগোচর হয় এবং দ্রষ্টার স্থানে সূর্য্যের আলোকপাত হয়; তদ্রূপ

অস্তকালে সূর্য্য অস্তমিত হইলেও ২।৩ মিনিটকাল পর্য্যন্ত সূর্য্যবিম্ব দৃষ্ট হয় ও সূর্য্যালোক দ্রষ্টার স্থানে পতিত হইতে থাকে। এই দৃষ্ট উদয় ও অস্তকালকেই বিশুদ্ধ সিদ্ধান্তে সূর্য্যোদয়াস্ত কাল বলিয়া উল্লিখিত হয়।

**চন্দ্রোদয়াস্ত।**—সূর্য্যের ন্যায় চন্দ্রেরও অর্দ্ধবিম্ব উদিত ও অস্তমিত হইবার সময় চন্দ্রোদয় ও চন্দ্রাস্ত বলিয়া উল্লিখিত থাকে। হিন্দু জ্যোতিষ গ্রন্থে গণনার নিয়ম থাকিলেও পঞ্জিকায় চন্দ্রোদয়াস্ত দেওয়ার প্রচলন নাই। কিন্তু এই নৈসর্গিক ব্যাপার পঞ্জিকা বিভ্রাটের সময় বিশেষ আবশ্যক ও বিবেচ্য বিষয়। চন্দ্রের নির্ভুল অবস্থানের উপর তিথ্যাদি ও চন্দ্রোদয়াস্তাদি নির্ভর করে। যদি পরিদর্শন দ্বারা ঠিক গণিতকালে চন্দ্রোদয় বা চন্দ্রাস্ত ঘটিতে দেখা যায়, তবে তিথ্যাদি গণনা যে নির্ভুল তাহা বেশ বুঝিতে পারা যাইবে।

**দিবামান, মুহূর্ত্ত।**—সূর্য্যের অর্দ্ধবিম্ব প্রকাশ কাল হইতে অর্দ্ধবিম্বের অদর্শনকাল পর্য্যন্ত দিবামান বলিয়া পঞ্জিকাতে নির্দ্দিষ্ট হইয়াছে। দিবামানের অব্যবহিত অধোদেশে তৎপঞ্চদশাংশাত্মক মুহূর্ত্তের পরিমাণ লিখিত থাকে।

বায়বীয় প্রতিসরণ-জনিত যে বিম্বোৎক্ষিপ্তি হয়, তৎকারণে প্রতি দিবসের দিবামান কিঞ্চিৎ দির্ঘীকৃত হইয়া থাকে। ফলে বিষুবদিনদ্বয়েও (অর্থাৎ যেদিন রবিক্রান্তি শূন্য হয়) দিবামান ৩০ দণ্ড অপেক্ষা অধিক।

**রবিক্রান্তি।**—সূর্য্য ক্রান্তিবৃত্তে পরিভ্রমণ করে। এই সূর্য্যের অবস্থান হইতে বিষুববৃত্তে লম্বপাত করিলে সেই লম্বই রবিক্রান্তি। রবি বৎসরের অর্দ্ধকাল বিষুববৃত্তের উত্তরে ও অর্দ্ধকাল দক্ষিণে অবস্থান করে, সেইজন্য রবিক্রান্তি কখনও উত্তর এবং কখনও দক্ষিণ। বিশুদ্ধ সিদ্ধান্ত পঞ্জিকায় দৈনন্দিন স্ফুট-মাধ্যাহ্নিক রবিক্রান্তি দেওয়া থাকে এবং এই ক্রান্তি উত্তর বা দক্ষিণ তাহাও নির্দ্দিষ্ট থাকে।

**কালসমীকরণ।**—রবিক্রান্তির পরেই কালসমীকরণ সন্নিবেশিত হয়। সূর্য্যঘড়ী ও সাধারণ ঘড়ীর প্রভেদাঙ্কের নাম কালসমীকরণ। কলিকাতার স্ফুট-মধ্যাহ্নের জন্য মিনিট ও সেকেণ্ডে যোগ বিয়োগ চিহ্নানুসারে কালসমীকরণ প্রদর্শিত হয়। এই কালসমীকরণ ১২ ঘটিকার সহিত যোগ (বিয়োগ চিহ্ন থাকিলে বিয়োগ) করিলে স্ফুট মধ্যাহ্নকাল অর্থাৎ রবির যাম্যোত্তরবৃত্ত লঙ্ঘনকাল পাওয়া যাইবে। সূর্য্য ঘড়ী + কালসমীকরণ = সাধারণ ঘড়ী।

**বিষুবকাল।**—কালসমীকরণের নিম্নেই কলিকাতার দিবা ১২ ঘটিকা সময়ের বিষুবকাল ঘণ্টা মিনিট ও সেকেণ্ডে প্রদত্ত হয়। পাশ্চাত্য জ্যোতিষগ্রন্থে যাহাকে Sidereal time বলে তাহাই বিষুবকাল নামে উল্লিখিত হইল। বিষুববিন্দুর উর্দ্ধযাম্যোত্তর বৃত্ত লঙ্ঘন কাল হইতে বিষুবকাল গণনা আরম্ভ হয়। ইহা সায়ন গণনা; হিন্দুজ্যোতিষের নাক্ষত্র দিন ও নাক্ষত্রকাল নিরয়ণ। সেইজন্য Sidereal timeএর অনুবাদ নাক্ষত্রকাল না করিয়া বিষুবকাল করা হইল। দিবস মধ্যে যে কোন সময়ের বিষুবকাল নির্ণয় করিতে হইলে ইষ্টকাল দিবা ১২টার কত পরে তাহা স্থির করতঃ তাহার সহিত গত ঘণ্টা প্রতি ১০ সেকেণ্ড যোগ করিয়া তৎসহ দিবা ১২টার বিষুবকাল (পঞ্জিকায় প্রদত্ত) যোগ করিলে ইষ্ট সময়ের বিষুবকাল পাওয়া যাইবে।

**গ্রহস্ফুট।** সিদ্ধান্তশাস্ত্রে গ্রহের যথাযথ অবস্থান (longitude) প্রকাশ করিতে হইলে স্পষ্টগ্রহ বা স্ফুটগ্রহ শব্দের ব্যবহার হয়। কখনও কখনও স্ফুটগ্রহ শব্দের পরিবর্ত্তে গ্রহস্ফুট শব্দও ব্যবহৃত হয়। বিশুদ্ধ সিদ্ধান্ত পঞ্জিকায় যে গ্রহস্ফুট দেওয়া থাকে সে সমস্ত নিরয়ণ অর্থাৎ পূর্ব্বোল্লিখিত আদিবিন্দু হইতে নির্দ্দিষ্ট এবং রাশি অংশাদিতে প্রকাশিত। ১৩১৫ সালের ও তৎপূর্ব্বে যাবতীয় পঞ্জিকায় কলিকাতার সন্ধ্যা ঘ ৫।৫৩ মিনিটের গ্রহস্ফুট দেওয়া আছে। ১৩১৬ ১৭।১৮।১৯।২০।২১ এবং ২২ সালের ১৬ই পৌষ পর্য্যন্ত গ্রহস্ফুট সন্ধ্যা ৫।৪৪ মিনিটের এবং ১৭ই পৌষ হইতে ১৩৩১ সালের শেষ পর্য্যন্ত পুনরায় সন্ধ্যা ৫.৫৩ মিনিটের গ্রহস্ফুট দেওয়া হইয়াছে। ১৩৩২ সাল হইতে ১৩৪২ সাল পর্য্যন্ত ঔদয়িক গ্রহস্ফুট প্রদত্ত হইয়াছে। ১৩৪৩ সাল হইতে কলিকাতার দিবা ১২ ঘটিকা সময়ের গ্রহস্ফুট দেওয়া হইতেছে।

**অয়নাংশ।**—পূর্ব্বোক্ত আদিবিন্দু হইতে স্পষ্ট বাসন্ত-ক্রান্তি-পাত বিন্দুর অন্তর অয়নাংশ। অয়নগতি বৎসরে ৫০.৩ বিকলা। অক্ষ-বিচলন ( nutation ) হেতু এই গতির স্থিরতা থাকে না, ইহা মধ্যম মান মাত্র। বিশুদ্ধ সিদ্ধান্তোক্ত গ্রহস্ফুটে অয়নাংশ যোগ করিলে পাশ্চাত্য পঞ্জিকাসমূহের গ্রহস্ফুটের সহিত সম্পূর্ণ ঐক্য হইবে।

**লগ্ন।**—সূর্য্যোদয়াস্ত কালে রাশিচক্রের যে বিন্দু পূর্ব্বক্ষিতিজে সংলগ্ন হয় তাহার ভুক্ত নাক্ষত্র দণ্ডাদি পঞ্জিকায় উদয়লগ্ন ও অস্তলগ্ন বলিয়া লিখিত থাকে। যে কোনও সময়ের লগ্ন নির্ণয় করিতে হইলে ইষ্ট দণ্ডের সহিত দণ্ড প্রতি ১০ বিপল করিয়া যোগ করিলে তাহা নাক্ষত্রদণ্ডে পরিণত হইবে; তৎপরে উদয়লগ্ন বা অস্তলগ্ন হইতে আরম্ভ করিয়া সাধারণ নিয়মে লগ্ন নির্ণয় করিতে হইবে। পূর্ব্বে বায়বীয় প্রতিসরণ-জনিত বিম্বোৎক্ষিপ্তির কথা উল্লিখিত হইয়াছে। বিম্বোৎ-ক্ষিপ্তি বশতঃ সূর্য্যের ক্ষিতিজ সংলগ্ন কালের ৫.৬ পল পূর্ব্বেই সূর্য্যোদয় হয়। আমাদের উদয়লগ্ন সেই সূর্য্যোদয়কালের লগ্ন। উদয়লগ্ন ও অস্তলগ্নকে উদয়কালের ও অস্তকালের লগ্ন বলা যাইতে পারে। উদয়লগ্নে বিম্বোৎক্ষিপ্তি সংস্কার পল যোগ করিলে প্রকৃত সূর্য্যের ক্ষিতিজ সংলগ্ন কালের লগ্ন পাওয়া যাইবে। অবশ্য এই সংস্কার প্রয়োগের কোনই আবশ্যকতা নাই।

**পঞ্চাঙ্গ।**—বার তিথি নক্ষত্র যোগ ও করণ নামধেয় পঞ্চ অঙ্গ বিশিষ্ট বলিয়া পঞ্জিকার অপর নাম পঞ্চাঙ্গ। এই পঞ্চ অঙ্গের মধ্যে উপযোগিতা হিসাবে তিথিই সর্ব্বশ্রেষ্ঠ। সূর্য্য চন্দ্রের ব্যবধানই তিথি। সূর্য্য ও চন্দ্রের নির্ভুল স্ফুট গ্রহণ করিয়া উভয়ের ব্যবধান গ্রহণ পূর্ব্বক তিথি সাধন করিতে হয়। পঞ্জিকার প্রদত্ত তিথির উপরেই হিন্দুর যাবতীয় ক্রিয়াকলাপ এবং ধর্ম্মকর্ম্মাদি নির্ভর করে। রাঘবানন্দ সারণী প্রসূত যে তিথি অন্য পঞ্জিকাসমূহে প্রকাশিত হইতেছে তাহার সহিত আকাশের সূর্য্য চন্দ্রের অবস্থানের কোন সম্বন্ধ নাই। নিরন্তর মানমন্দির প্রত্যক্ষিত রবিচন্দ্রের স্ফুট হইতে গণিত তিথিই সর্ব্বতোভাবে গ্রাহ্য, ইহা প্রত্যেক জ্যোতির্বিজ্ঞ ব্যক্তিই অবগত আছেন।

**বক্রী, মার্গী, গ্রহযুতি।**—কুজাদি গ্রহের বক্রীভবন ( বক্রী ) ও বক্রত্যাগ ( মার্গী ) এবং গ্রহদ্বয়ের যুতি স্ফুটাংশে (in longitude) প্রদত্ত হয়।

বিশুদ্ধ সিদ্ধান্ত পঞ্জিকায় ২২°৩৫´ উত্তর অক্ষাংশ ও গ্রীনউইচ হইতে ৮৮°২০ পূর্ব্ব দ্রাঘিমাংশ গ্রহণপূর্ব্বক সকল গণনা করা হইয়া থাকে। কলিকাতার যে তোপধ্বনি হয় তাহা আলিপুর মানমন্দিরের সময় অনুযায়ী। উক্ত মানমন্দির গ্রীনউইচের ঘঃ ৫।৫৩।২১ সেঃ অর্থাৎ ৮৮°২০´ পূর্ব্বে অবস্থিত। সুতরাং পঞ্জিকায় ব্যবহৃত দেশান্তর বাস্তবিক পক্ষে আলিপুর মানমন্দিরেরই দেশান্তর।

সংক্ষেপে বলা যাইতে পারে যে বিশুদ্ধ গ্রহ সংস্থান হইতে সূর্য্যাদি সিদ্ধান্তগ্রন্থের সংজ্ঞানুসারে তাবৎ বিষয় গণিত হইয়া বিশুদ্ধ সিদ্ধান্ত পঞ্জিকায় সন্নিবেশিত হয়। সুতরাং একমাত্র বিশুদ্ধ সিদ্ধান্ত পঞ্জিকাই হিন্দুর প্রকৃত ধর্ম্মরক্ষার সহায়ক।

---

## সরল লগ্ন-নির্ণয় ( নিরয়ণ )

দিবারাত্রির মধ্যে যে সময়ের লগ্নসাধন আবশ্যক, দেখিতে হইবে সেই সময় স্থানীয় সময়ে ( local time ) প্রদত্ত হইয়াছে কি না। তাহা না হইয়া থাকিলে যে স্থানে যে প্রকারে সংস্কার প্রয়োজন তাহা প্রয়োগ করিয়া ইষ্ট কাল ঘণ্টা মিনিটকে স্থানীয় সময়ে পরিণত করিয়া লইবে। তৎপর এই ইষ্টকালে বিষুবকাল কত তাহা নির্ণয় করিবে। বিষুবকাল নির্ণয় করিতে হইলে দেখিতে হইবে ইষ্টকাল দিবা ১২ ঘটিকার কত ঘণ্টা মিনিট পরে। উক্ত পার্থক্য যত ঘণ্টা মিনিট হইবে, তাহার সহিত ঘণ্টা প্রতি ১০ সেকেণ্ড ও প্রতি ৬ মিনিটে ১ সেকেণ্ড করিয়া যোগ করিতে হইবে। এই যোগফলের সহিত দিবা ১২ ঘটিকা সময়ের যে বিষুবকাল পঞ্জিকায় প্রদত্ত হইয়াছে তাহা যোগ করিতে হইবে। যোগফল ২৪ ঘণ্টার অধিক হইলে ২৪ ঘণ্টা বাদ দিয়া লইবে। ইহাই **ইষ্টসময়ের বিষুবকাল**। ইষ্টকাল বেলা ১২টার পূর্ব্বে হইলে উহা পূর্ব্বদিবসীয় দিবা ১২ টার কত পরে তাহা স্থির করিবে এবং পূর্ব্বদিবসীয় বিষুবকাল যোগ করিয়া ইষ্টকালের বিষুবকাল নির্ণয় করিবে।

সারণীতে অক্ষাংশ অনুসারে চারিটি স্থানের লগ্ন খণ্ড ও সর্ব্বস্থানের জন্য দশমখণ্ড প্রদত্ত হইয়াছে। ইষ্ট স্থানের অক্ষাংশ যে স্থানের নিকটবর্ত্তী সেই স্থানের নিম্নে প্রদত্ত সারণী দৃষ্টে ইষ্ট সময়ের বিষুবকাল অনুসারে লগ্ন নির্ণয় করিলেই তৎকালের নিরয়ণ লগ্ন নিরূপিত হইল। প্রতি ১০ অংশ অন্তরে লগ্নখণ্ড প্রদত্ত হইয়াছে। প্রয়োজন হইলে সামান্য অনুপাতদ্বারা লগ্নের অংশ কলা পর্য্যন্ত নির্ণয় করা যায়।

স্থানভেদে দশমলগ্নের কোন প্রভেদ নাই। সেইজন্য নির্ণীত বিষুবকাল অনুসারে দশমলগ্ন নিরূপণ করিলে তৎকালের স্থানীয় দশমলগ্ন হইবে। এই সারণী হইতে প্রাপ্ত লগ্ন ও দশমলগ্ন নিরয়ণ ; সেইজন্য ইহা হইতে অয়নাংশ বাদ দিবার কোনও আবশ্যকতা নাই।

কোনও লগ্নের আরম্ভ বা অন্তকাল নির্ণয় করিতে হইলে তাহাও এই সারণী সাহায্যে অতি সহজেই করা যাইতে পারে। ইষ্টস্থান অনুসারে লগ্নের আরম্ভকাল ( সারণীতে যাহা প্রদত্ত হইয়াছে ) হইতে ইষ্টদিবসের দিবা ১২ ঘটিকার বিষুবকাল ( যাহা পঞ্জিকায় প্রদত্ত হয় ) বিয়োগ করিতে হইবে। বিয়োগ অসম্ভব হইলে উপরিস্থ সংখ্যায় ২৪ ঘণ্টা যোগ করিয়া লইবে। এই বিয়োগ ফল হইতে ঘণ্টা প্রতি ১০ সেকেণ্ড ও প্রতি ৬ মিনিটে ১ সেকেণ্ড করিয়া বাদ দিলে যাহা লব্ধ হইবে, দিবা ১২ ঘটিকার তত কাল পরে উক্ত লগ্নের আরম্ভ। এই প্রকারে লগ্ন নির্ণয়ে কয়েক সেকেণ্ডের অধিক ভ্রম থাকিবার সম্ভবনা নাই।

## লগ্ননির্ণয় সারণী—১৩৪৮ সাল

| লগ্ন অংশ | কলিকাতা ২২°।৩৫´ উঃ | ঢাকা ২৩°।৪০´ উঃ | ময়মনসিংহ ২৪°।৪৫´ উঃ | পূর্ণিয়া ২৫°।৫০´ উঃ | সর্ব্বত্র দশম লগ্ন |
|---|---|---|---|---|---|
| মেষ ০° | ঘ ১৯।১০।১৬ | ঘ ১৯।৯।২৮ | ঘ ১৯।৮।৩৯ | ঘ ১৯।৭।৪৫ | ঘ ১।২৫।১৪ |
| „ ১০° | ১৯।৪২।৮ | ১৯।৪১।০ | ১৯।৩৯।৪৫ | ১৯।৩৮।৩৪ | ২।৩।১৫ |
| „ ২০° | ২০।১৫।২৬ | ২০।১৩।৫৯ | ২০।১২।২৬ | ২০।১০।৫৫ | ২।৪২।১৮ |
| বৃষ ০° | ২০।৫০।৩২ | ২০।৪৮।৪৮ | ২০।৪৬।৫৭ | ২০।৪৫।১০ | ৩।২২।৩২ |
| „ ১০° | ২১।২৭।৪১ | ২১।২৫।৪৫ | ২১।২৩।৪০ | ২১।২১।৩৬ | ৪।৩।৫৬ |
| „ ২০° | ২২।৭।২ | ২২।৪।৫৪ | ২২।২।৩৯ | ২২।০।২৫ | ৪।৪৬।২৪ |
| মিথুন ০° | ২২।৪৮।২৯ | ২২।৪৬।১৫ | ২২।৪৩।৫৩ | ২২।৪১।৩৪ | ৫।২৯।৩৮ |
| „ ১০° | ২৩।৩১।৪৪ | ২৩।২৯।৩০ | ২৩।২৭।৯ | ২৩।২৪।৫৭ | ৬।১৩।১২ |
| „ ২০° | ০।১৬।২৩ | ০।১৪।১৩ | ০।১১।৫৫ | ০।৯।৩৬ | ৬।৫৬।৩৭ |
| কর্কট ০° | ১।১।৪৮ | ০।৫৯।৪৬ | ০।৫৭।৩৬ | ০।৫৫।২৯ | ৭।৩৯।২৫ |
| „ ১০° | ১।৪৭।২৯ | ১।৪৫।৩৯ | ১।৪৩।৪৪ | ১।৪১।৪৮ | ৮।২১।১৭ |
| „ ২০° | ২।৩২।৫৯ | ২।৩১।২৫ | ২।২৯।৪৪ | ২।২৮।৬ | ৯।১।২৮ |
| সিংহ ০° | ৩।১৮।০ | ৩।১৬।৪৪ | ৩।১৫।২২ | ৩।১৪।৩ | ৯।৪১।২৯ |
| „ ১০° | ৪।২।২৭ | ৪।১।৩০ | ৪।০।২৮ | ৩।৫৯।৩০ | ১০।১৯।৫৪ |
| „ ২০° | ৪।৪৬।২১ | ৪।৪৫।৪৫ | ৪।৪৫।৪ | ৪।৪৪।২৬ | ১০।৫৭।২৬ |
| কন্যা ০° | ৫।২৯।৫১ | ৫।২৯।৩৬ | ৫।২৯।১৭ | ৫।২৯।২ | ১১।৩৪।২৪ |
| „ ১০° | ৬।১৩।১০ | ৬।১৩।১৭ | ৬।১৩।২০ | ৬।১৩।২৬ | ১২।১১।৮ |
| „ ২০° | ৬।৫৬।৩৫ | ৬।৫৭।৩ | ৬।৫৭।২৭ | ৬।৫৭।৫৩ | ১২।৪৭।৫৭ |
| তুলা ০° | ৭।৪০।১৮ | ৭।৪১।৭ | ৭।৪১।৫২ | ৭।৪২।৪১ | ১৩।২৫।১৪ |
| „ ১০° | ৮।২৪।৩৩ | ৮।২৫।৪০ | ৮।২৬।৪৫ | ৮।২৭।৫৬ | ১৪।৩।১৫ |
| „ ২০° | ৯।৯।১৯ | ৯।১০।৪৬ | ৯।১২।১১ | ৯।১৩।৪১ | ১৪।৪১।১৮ |
| বৃশ্চিক ০° | ৯।৫৪।৩৮ | ৯।৫৬।২৩ | ৯।৫৮।৪ | ৯।৫৯।৫২ | ১৫।২২।৩২ |
| „ ১০° | ১০।৪০।১৮ | ১০।৪২।১৬ | ১০।৪৪।১১ | ১০।৪৬।১৪ | ১৬।৩।৫৬ |
| „ ২০° | ১১।২৫।৫২ | ১১।২৮।২ | ১১।৩০।৮ | ১১।৩২।২১ | ১৬।৪৬।২৪ |
| ধনু ০° | ১২।১০।৫৪ | ১২।১৩।৮ | ১২।১৫।২১ | ১২।১৭।৪০ | ১৭।২৯।৩৮ |
| „ ১০° | ১২।৫৪।৪৫ | ১২।৫৭।২ | ১২।৫৯।৭ | ১৩।১।৩৫ | ১৮।১৩।১২ |
| „ ২০° | ১৩।৩৭।১ | ১৩।৩৯।১১ | ১৩।৪১।২০ | ১৩।৪৩।৩৭ | ১৮।৫৬।৩৬ |
| মকর ০° | ১৪।১৭।১১ | ১৪।১৯।১৫ | ১৪।২১।১৬ | ১৪।২৩।২৩ | ১৯।৩৯।২৫ |
| „ ১০° | ১৪।৫৫।১৪ | ১৪।৫৭।৪ | ১৪।৫৮।৫২ | ১৫।০।৪৬ | ২০।২১।১৭ |
| „ ২০° | ১৫।৩১।৭ | ১৫।৩২।৪৩ | ১৫।৩৪।১৪ | ১৫।৩৫।৫২ | ২১।১।৫৮ |
| কুম্ভ ০° | ১৬।৫।৬ | ১৬।৬।২৩ | ১৬।৭।৩৭ | ১৬।৮।৫৫ | ২১।৪১।২৯ |
| „ ১০° | ১৬।৩৭।২৯ | ১৬।৩৮।১৬ | ১৬।৩৯।২০ | ১৬।৪০।১৮ | ২২।১৯।৫৪ |
| „ ২০° | ১৭।৮।৪১ | ১৭।৯।১৮ | ১৭।৯।৫০ | ১৭।১০।২৬ | ২২।৫৭।২৬ |
| মীন ০° | ১৭।৩৯।১৬ | ১৭।৩৯।২১ | ১৭।৩৯।৩১ | ১৭।৩৯।৪৬ | ২৩।৩৪।২[illegible] |
| „ ১০° | ১৮।৯।১২ | ১৮।৯।৬ | ১৮।৮।৫৬ | ১৮।৮।৪৯ | ০।১১।৮ |
| „ ২০° | ১৮।৩৯।২৭ | ১৮।৩৮।৫৯ | ১৮।৩৮।২৭ | ১৮।৩৭।৫৮ | ০।৪৭।৫৭ |

শ্রীনির্ম্মলচন্দ্র লাহিড়ী, এম্‌-এ

# সূর্য্যচন্দ্রোদয়াস্ত প্রভেদ খণ্ড।

পঞ্জিকায় যে সূর্য্যোদয়াস্তাদি প্রদত্ত হয় তাহা কলিকাতার জন্য; অর্থাৎ ২২।৩৫´ উত্তর অক্ষাংশযুক্ত সকল স্থানের জন্য। ইষ্ট স্থানের অক্ষাংশ ২২।৩৫´ হইতে বিভিন্ন হইলে, তথাকার সূর্য্যোদয় সূর্য্যাস্ত ও দিবামান ভিন্ন প্রকার হইবে। ইষ্ট স্থানের অক্ষাংশ ও তদ্দিবসের রবিক্রান্তি অনুসারে সারণী হইতে প্রভেদাঙ্ক নির্ণয় করিয়া নিম্নোক্ত নিয়মে কলিকাতার উদয়াস্তকালে যোগ বা বিয়োগ করিলে ইষ্ট স্থানের সূর্য্যোদয়াস্ত কাল স্থানীয় সময়ে ( Local time ) পাওয়া যাইবে। প্রভেদাঙ্ক মিনিট সেকেণ্ডকে ৫ গুণ করিয়া পল বিপল কল্পনা করতঃ দিবামানে যোগ বা বিয়োগ করিলে স্থানীয় দিবামান লব্ধ হইবে।

যদি ইষ্ট স্থানের অক্ষাংশ ২২।৩৫´ অপেক্ষা অধিক হয়, তবে সে স্থানকে কলিকাতার উত্তরে বলা যাইতে পারে, অন্যথায় দক্ষিণে।

ইষ্টস্থান উত্তরে ও রবিক্রান্তি উত্তরে হইলে
অথবা „ দক্ষিণে „ „ দক্ষিণে „
প্রভেদাঙ্ক সূর্য্যোদয়ে বিয়োগ, সূর্য্যাস্তে যোগ এবং ৫ গুণ প্রভেদাঙ্ক দিবামানে যোগ হইবে।

ইষ্টস্থান উত্তরে ও রবিক্রান্তি দক্ষিণে হইলে
অথবা „ দক্ষিণে „ „ উত্তর „
প্রভেদাঙ্ক সূর্য্যোদয়ে যোগ, সূর্য্যাস্তে বিয়োগ এবং ৫ গুণ প্রভেদাঙ্ক দিবামানে বিয়োগ হইবে।

( দৈনন্দিন রবিক্রান্তি উত্তর দক্ষিণ নির্দ্দেশে দিনপঞ্জিকায় প্রদত্ত হয় )

বিঃ দ্রঃ—স্থানীয় সময়ে সূর্য্যোদয়াস্ত নির্ণয়ে দেশান্তর সংস্কার প্রযোজ্য নহে।

| ক্রান্তি | ১৯ | ২০ | ২১ | ২২ | ২৩ | ২৪ | ২৫ | ২৬ | ২৭ | ২৮ | ২৯ | ৩০ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ০। ০ | ০। ০ | ০। ০ | ০। ০ | ০। ০ | ০। ০ | ০। ০ | ০। ০ | ০। ০ | ০। ০ | ০। ০ | ০। ০ | ০। ০ |
| ০।১৫ | ০। ৪ | ০। ৩ | ০। ২ | ০। ১ | ০। ১ | ০। ২ | ০। ৩ | ০। ৫ | ০। ৬ | ০। ৭ | ০। ৮ | ০।১০ |
| ০।৩০ | ০। ৯ | ০। ৭ | ০। ৪ | ০। ২ | ০। ১ | ০। ৪ | ০। ৬ | ০। ৯ | ০।১১ | ০।১৪ | ০।১৬ | ০।২০ |
| ০।৪৫ | ০।১৩ | ০।১০ | ০। ৬ | ০। ২ | ০। ২ | ০। ৫ | ০। ৯ | ০।১৩ | ০।১৬ | ০।২১ | ০।২৪ | ০।৩০ |
| ১। ০ | ০।১৭ | ০।১৩ | ০। ৮ | ০। ৩ | ০। ২ | ০। ৭ | ০।১২ | ০।১৭ | ০।২২ | ০।২৯ | ০।৩৩ | ০।৩৯ |
| ১।১৫ | ০।২১ | ০।১৬ | ০।১০ | ০। ৩ | ০। ৩ | ০। ৯ | ০।১৫ | ০।২১ | ০।২৭ | ০।৩৫ | ০।৪০ | ০।৪৯ |
| ১।৩০ | ০।২৬ | ০।১৯ | ০।১১ | ০। ৪ | ০। ৩ | ০।১১ | ০।১৮ | ০।২৬ | ০।৩৩ | ০।৪২ | ০।৪৯ | ০।৫৯ |
| ১।৪৫ | ০।৩০ | ০।২২ | ০।১৩ | ০। ৫ | ০। ৪ | ০।১২ | ০।২১ | ০।৩০ | ০।৩৯ | ০।৪৮ | ০।৫৭ | ১। ৯ |
| ২। ০ | ০।৩৪ | ০।২৫ | ০।১৫ | ০। ৬ | ০। ৪ | ০।১৪ | ০।২৪ | ০।৩৪ | ০।৪৫ | ০।৫৬ | ১। ৬ | ১।১৮ |
| ২।১৫ | ০।৩৮ | ০।২৮ | ০।১৭ | ০। ৬ | ০। ৫ | ০।১৬ | ০।২৭ | ০।৩৮ | ০।৫০ | ১। ৩ | ১।১৪ | ১।২৮ |
| ২।৩০ | ০।৪৩ | ০।৩১ | ০।১৯ | ০। ৭ | ০। ৫ | ০।১৮ | ০।৩০ | ০।৪৩ | ০।৫৬ | ১।১০ | ১।২২ | ১।৩৮ |
| ২।৪৫ | ০।৪৭ | ০।৩৪ | ০।২১ | ০। ৮ | ০। ৬ | ০।১৯ | ০।৩৩ | ০।৪৭ | ১। ১ | ১।১৭ | ১।৩১ | ১।৪৮ |
| ৩। ০ | ০।৫১ | ০।৩৭ | ০।২৩ | ০। ৯ | ০। ৬ | ০।২১ | ০।৩৬ | ০।৫১ | ১। ৭ | ১।২৪ | ১।৩৯ | ১।৫৭ |
| ৩।১৫ | ০।৫৬ | ০।৪০ | ০।২৫ | ০। ৯ | ০। ৭ | ০।২৩ | ০।৩৯ | ০।৫৫ | ১।১২ | ১।৩১ | ১।৪৭ | ২। ৭ |
| ৩।৩০ | ১। ১ | ০।৪৪ | ০।২৭ | ০।১০ | ০। ৭ | ০।২৫ | ০।৪২ | ১। ০ | ১।১৮ | ১।৩৮ | ১।৫৬ | ২।১৬ |
| ৩।৪৫ | ১। ৫ | ০।৪৭ | ০।২৯ | ০।১০ | ০। ৮ | ০।২৬ | ০।৪৫ | ১। ৪ | ১।২৪ | ১।৪৫ | ২। ৪ | ২।২৬ |

বামস্তম্ভ রবিচন্দ্রক্রান্তি। অন্যান্য স্তম্ভের শীর্ষদেশে অক্ষাংশ ও তন্নিম্নে প্রভেদাঙ্ক মিঃ ও সেঃ

## সূর্য্যচন্দ্রোদয়াস্ত প্রভেদ খণ্ডা।

| ক্রান্তি | ১৯ | ২০ | ২১ | ২২ | ২৩ | ২৪ | ২৫ | ২৬ | ২৭ | ২৮ | ২৯ | ৩০ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ৪\| ০ | ১\| ৯ | ০\|৫০ | ০\|৩১ | ০\|১১ | ০\| ৮ | ০\|২৮ | ০\|৪৮ | ১\| ৯ | ১\|৩০ | ১\|৫১ | ২\|১৩ | ২\|৩৫ |
| ৪\|১৫ | ১\|১৩ | ০\|৫৩ | ০\|৩৩ | ০\|১১ | ০\| ৯ | ০\|৩০ | ০\|৫১ | ১\|১৩ | ১\|৩৫ | ১\|৫৮ | ২\|২২ | ২\|৪৫ |
| ৪\|৩০ | ১\|১৮ | ০\|৫৬ | ০\|৩৫ | ০\|১২ | ০\| ৯ | ০\|৩২ | ০\|৫৫ | ১\|১৮ | ১\|৪১ | ২\| ৫ | ২\|৩০ | ২\|৫৫ |
| ৪\|৪৫ | ১\|২২ | ০\|৫৯ | ০\|৩৭ | ০\|১৩ | ০\|১০ | ০\|৩৩ | ০\|৫৮ | ১\|২২ | ১\|৪৭ | ২\|১২ | ২\|৩৮ | ৩\| ৫ |
| ৫\| ০ | ১\|২৬ | ১\| ৩ | ০\|৩৯ | ০\|১৪ | ০\|১০ | ০\|৩৫ | ১\| ১ | ১\|২৬ | ১\|৫৩ | ২\|১৯ | ২\|৪৭ | ৩\|১৪ |
| ৫\|১৫ | ১\|৩০ | ১\| ৬ | ০\|৪১ | ০\|১৪ | ০\|১১ | ০\|৩৭ | ১\| ৪ | ১\|৩০ | ১\|৫৮ | ২\|২৬ | ২\|৫৫ | ৩\|২৪ |
| ৫\|৩০ | ১\|৩৫ | ১\| ৯ | ০\|৪৩ | ০\|১৫ | ০\|১১ | ০\|৩৯ | ১\| ৭ | ১\|৩৫ | ২\| ৪ | ২\|৩৩ | ৩\| ৪ | ৩\|৩৪ |
| ৫\|৪৫ | ১\|৩৯ | ১\|১২ | ০\|৪৫ | ০\|১৬ | ০\|১১ | ০\|৪০ | ১\|১০ | ১\|৩৯ | ২\| ৯ | ২\|৪০ | ৩\|১২ | ৩\|৪৪ |
| ৬\| ০ | ১\|৪৪ | ১\|১৫ | ০\|৪৬ | ০\|১৬ | ০\|১২ | ০\|৪২ | ১\|১৩ | ১\|৪৪ | ২\|১৫ | ২\|৪৮ | ৩\|২০ | ৩\|৫৪ |
| ৬\|১৫ | ১\|৪৮ | ১\|১৯ | ০\|৪৮ | ০\|১৭ | ০\|১৩ | ০\|৪৪ | ১\|১৬ | ১\|৪৮ | ২\|২১ | ২\|৫৫ | ৩\|২৯ | ৪\| ৪ |
| ৬\|৩০ | ১\|৫৩ | ১\|২২ | ০\|৫০ | ০\|১৮ | ০\|১৩ | ০\|৪৬ | ১\|১৯ | ১\|৫৩ | ২\|২৬ | ৩\| ২ | ৩\|৩৭ | ৪\|১৪ |
| ৬\|৪৫ | ১\|৫৭ | ১\|২৫ | ০\|৫২ | ০\|১৯ | ০\|১৪ | ০\|৪৮ | ১\|২২ | ১\|৫৭ | ২\|৩১ | ৩\| ৯ | ৩\|৪৬ | ৪\|২৫ |
| ৭\| ০ | ২\| ১ | ১\|২৮ | ০\|৫৪ | ০\|২০ | ০\|১৪ | ০\|৫০ | ১\|২৫ | ২\| ১ | ২\|৩৮ | ৩\|১৬ | ৩\|৫৪ | ৪\|৩৪ |
| ৭\|১৫ | ২\| ৫ | ১\|৩১ | ০\|৫৬ | ০\|২০ | ০\|১৫ | ০\|৫২ | ১\|২৮ | ২\| ৬ | ২\|৪৪ | ৩\|২৩ | ৪\| ৩ | ৪\|৪৪ |
| ৭\|৩০ | ২\|১০ | ১\|৩৪ | ০\|৫৮ | ০\|২১ | ০\|১৫ | ০\|৫৪ | ১\|৩২ | ২\|১০ | ২\|৪৯ | ৩\|৩০ | ৪\|১১ | ৪\|৫২ |
| ৭\|৪৫ | ২\|১৫ | ১\|৩৭ | ১\| ০ | ০\|২২ | ০\|১৬ | ০\|৫৬ | ১\|৩৫ | ২\|১৫ | ২\|৫৪ | ৩\|৩৭ | ৪\|২০ | ৫\| ২ |
| ৮\| ০ | ২\|১৯ | ১\|৪১ | ১\| ২ | ০\|২৩ | ০\|১৭ | ০\|৫৭ | ১\|৩৮ | ২\|১৯ | ৩\| ১ | ৩\|৪৪ | ৪\|২৮ | ৫\|১২ |
| ৮\|১৫ | ২\|২৩ | ১\|৪৪ | ১\| ৪ | ০\|২৩ | ০\|১৭ | ০\|৫৯ | ১\|৪১ | ২\|২৪ | ৩\| ৭ | ৩\|৫০ | ৪\|৩৭ | ৫\|২২ |
| ৮\|৩০ | ২\|২৭ | ১\|৪৭ | ১\| ৬ | ০\|২৪ | ০\|১৮ | ১\| ১ | ১\|৪৪ | ২\|২৮ | ৩\|১২ | ৩\|৫৮ | ৪\|৪৫ | ৫\|৩৩ |
| ৮\|৪৫ | ২\|৩১ | ১\|৫০ | ১\| ৮ | ০\|২৫ | ০\|১৮ | ১\| ৩ | ১\|৪৭ | ২\|৩২ | ৩\|১৮ | ৪\| ৬ | ৪\|৫৪ | ৫\|৪৩ |
| ৯\| ০ | ২\|৩৬ | ১\|৫৩ | ১\|১০ | ০\|২৬ | ০\|১৯ | ১\| ৪ | ১\|৫০ | ২\|৩৭ | ৩\|২৪ | ৪\|১৩ | ৫\| ২ | ৫\|৫৩ |
| ৯\|১৫ | ২\|৪০ | ১\|৫৬ | ১\|১২ | ০\|২৭ | ০\|১৯ | ১\| ৬ | ১\|৫৩ | ২\|৪২ | ৩\|৩০ | ৪\|২০ | ৫\|১১ | ৬\| ৩ |
| ৯\|৩০ | ২\|৪৫ | ১\|৫৯ | ১\|১৪ | ০\|২৭ | ০\|২০ | ১\| ৮ | ১\|৫৬ | ২\|৪৬ | ৩\|৩৬ | ৪\|২৮ | ৫\|১৯ | ৬\|১৩ |
| ৯\|৪৫ | ২\|৪৯ | ২\| ২ | ১\|১৬ | ০\|২৮ | ০\|২১ | ১\|১০ | ১\|৫৯ | ২\|৫১ | ৩\|৪২ | ৪\|৩৫ | ৫\|২৮ | ৬\|২৩ |
| ১০\| ০ | ২\|৫৪ | ২\| ৬ | ১\|১৮ | ০\|২৯ | ০\|২১ | ১\|১১ | ২\| ২ | ২\|৫৫ | ৩\|৪৮ | ৪\|৪২ | ৫\|৩৭ | ৬\|৩৩ |
| ১০\|১৫ | ২\|৫৮ | ২\| ৯ | ১\|২০ | ০\|২৯ | ০\|২১ | ১\|১৩ | ২\| ৬ | ৩\| ০ | ৩\|৫৪ | ৪\|৫০ | ৫\|৪৫ | ৬\|৪৩ |
| ১০\|৩০ | ৩\| ৩ | ২\|১২ | ১\|২২ | ০\|৩০ | ০\|২২ | ১\|১৫ | ২\| ৯ | ৩\| ৪ | ৪\| ০ | ৪\|৫৮ | ৫\|৫৪ | ৬\|৫৩ |
| ১০\|৪৫ | ৩\| ৭ | ২\|১৫ | ১\|২৪ | ০\|৩০ | ০\|২২ | ১\|১৭ | ২\|১২ | ৩\| ৭ | ৪\| ৫ | ৫\| ৪ | ৬\| ৩ | ৭\| ৪ |
| ১১\| ০ | ৩\|১২ | ২\|১৯ | ১\|২৬ | ০\|৩১ | ০\|২৩ | ১\|১৯ | ২\|১৫ | ৩\|১২ | ৪\|১১ | ৫\|১১ | ৬\|১২ | ৭\|১৪ |
| ১১\|১৫ | ৩\|১৬ | ২\|২২ | ১\|২৮ | ০\|৩২ | ০\|২৩ | ১\|২০ | ২\|১৯ | ৩\|১৮ | ৪\|১৭ | ৫\|১৮ | ৬\|২১ | ৭\|২৪ |
| ১১\|৩০ | ৩\|২১ | ২ ২৬ | ১\|৩০ | ০\|৩৩ | ০\|২৪ | ১\|২২ | ২\|২২ | ৩\|২২ | ৪\|২৩ | ৫\|২৬ | ৬\|২৯ | ৭\|৩৪ |
| ১১\|৪৫ | ৩\|২৫ | ২\|৩০ | ১\|৩২ | ০\|৩৪ | ০\|২৪ | ১\|২৪ | ২\|২৫ | ৩\|২৭ | ৪\|২৯ | ৫\|৩৩ | ৬\|৩৮ | ৭\|৪৪ |
| ১২\| ০ | ৩\|৩০ | ২\|৩৩ | ১\|৩৪ | ০\|৩৫ | ০\|২৫ | ১\|২৫ | ২\|২৮ | ৩\|৩১ | ৪\|৩৫ | ৫\|৪০ | ৬\|৪৭ | ৭\|৫৪ |
| ১২\|১৫ | ৩\|৩৫ | ২\|৩৭ | ১\|৩৬ | ০\|৩৬ | ০\|২৫ | ১\|২৭ | ২\|৩১ | ৩\|৩৬ | ৪\|৪১ | ৫\|৪৭ | ৬ ৫৬ | ৮\| ৫ |
| ১২\|৩০ | ৩\|৩৯ | ২\|৪১ | ১\|৩৮ | ০\|৩৬ | ০\|২৬ | ১\|২৯ | ২\|৩৫ | ৩\|৪০ | ৪\|৪৭ | ৫\|৫৫ | ৭\| ৪ | ৮\|১৫ |
| ১২\|৪৫ | ৩\|৪৪ | ২\|৪৫ | ১\|৪০ | ০\|৩৭ | ০\|২৬ | ১\|৩১ | ২\|৩৮ | ৩\|৪৫ | ৪\|৫৩ | ৬\| ২ | ৭\|১৩ | ৮\|২৬ |

বামস্তম্ভ রবিচন্দ্রক্রান্তি। অন্যান্য স্তম্ভের শীর্ষদেশে অক্ষাংশ ও তন্নিম্নে প্রভেদাঙ্ক মিঃ ও সে

## সূর্য্যচন্দ্রোদয়াস্ত প্রভেদ খণ্ডা

| ক্রান্তি | ১৯ | ২০ | ২১ | ২২ | ২৩ | ২৪ | ২৫ | ২৬ | ২৭ | ২৮ | ২৯ | ৩০ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ১৩। ০ | ৩।৫০ | ২।৫০ | ১।৪২ | ০।৩৮ | ০।২৭ | ১।৩৩ | ২।৪১ | ৩।৪৯ | ৪।৫৯ | ৬।১০ | ৭।২২ | ৮।৩৬ |
| ১৩।১৫ | ৩।৫৬ | ২।৫৩ | ১।৪৪ | ০।৩৯ | ০।২৭ | ১।৩৫ | ২।৪৪ | ৩ ৫৪ | ৫। ৫ | ৬।১৭ | ৭।৩১ | ৮।৪৭ |
| ১৩।৩০ | ৪। ২ | ২।৫৬ | ১।৪৬ | ০।৩৯ | ০।২৮ | ১।৩৭ | ২।৪৮ | ৩।৫৯ | ৫।১১ | ৬।২৫ | ৭।৪০ | ৮।৫৭ |
| ১৩ ৪৫ | ৪। ৭ | ২।৫৯ | ১।৪৮ | ০।৪০ | ০।২৮ | ১।৩৯ | ২।৫১ | ৪। ৪ | ৫।১৭ | ৬।৩২ | ৭।৪৯ | ৯। ৮ |
| ১৪। ০ | ৪।১২ | ৩। ২ | ১।৫০ | ০।৪১ | ০।২৯ | ১।৪১ | ২।৫৪ | ৪। ৮ | ৫।২৩ | ৬।৪০ | ৭।৫৮ | ৯।১৮ |
| ১৪।১৫ | ৪।১৫ | ৩। ৫ | ১।৫২ | ০।৪১ | ০।২৯ | ১।৪৩ | ২।৫৭ | ৪।১২ | ৫।২৯ | ৬।৪৭ | ৮। ৭ | ৯।২৯ |
| ১৪।৩০ | ৪।১৮ | ৩। ৭ | ১।৫৫ | ০।৪২ | ০।৩০ | ১।৪৫ | ৩। ১ | ৪।১৭ | ৫।৩৬ | ৬।৫৫ | ৮।১৭ | ৯ ৩৯ |
| ১৪ ৪৫ | ৪।২১ | ৩।১০ | ১।৫৭ | ০।৪৩ | ০।৩১ | ১।৪৭ | ৩। ৪ | ৪।২২ | ৫ ৪২ | ৭। ২ | ৮।২৫ | ৯।৫০ |
| ১৫। ০ | ৪।২৫ | ৩।১২ | ১।৫৯ | ০।৪৪ | ০।৩২ | ১।৪৯ | ৩। ৭ | ৪।২৭ | ৫।৪৮ | ৭।১০ | ৮।৩৪ | ১০। ০ |
| ১৫।১৫ | ৪।৩০ | ৩।১৬ | ২। ১ | ০।৪৪ | ০।৩২ | ১।৫১ | ৩।১০ | ৪।৩১ | ৫।৫৪ | ৭।১৮ | ৮ ৪৩ | ১০।১১ |
| ১৫।৩০ | ৪।৩৫ | ৩।১৯ | ২। ৩ | ০।৪৫ | ০।৩৩ | ১।৫৩ | ৩।১৪ | ৪৩৬ | ৬। ০ | ৭।২৫ | ৮।৫৩ | ১০।২১ |
| ১৫।৪৫ | ৪।৩৯ | ৩।২৩ | ২। ৫ | ০।৪৬ | ০।৩৩ | ১।৫৫ | ৩।১৭ | ৪।৪১ | ৬। ৬ | ৭।৩৩ | ৯। ২ | ১০।৩২ |
| ১৬। ০ | ৪।৪৪ | ৩।২৭ | ২। ৭ | ০।৪৭ | ০।৩৪ | ১।৫৬ | ৩।২০ | ৪।৪৬ | ৬।১৩ | ৭।৪১ | ৯।১১ | ১০।৪৩ |
| ১৬।১৫ | ৪।৪৯ | ৩।৩১ | ২। ৯ | ০।৪৭ | ০।৩৪ | ১।৫৮ | ৩।২৪ | ৪।৫১ | ৬।১৯ | ৭।৪৯ | ৯।২০ | ১০।৫৪ |
| ১৬।৩০ | ৪।৫৩ | ৩।৩৪ | ২।১২ | ০।৪৮ | ০।৩৫ | ২। ০ | ৩।২৭ | ৪।৫৫ | ৬।২৫ | ৭।৫৬ | ৯।৩০ | ১১। ৫ |
| ১৬।৪৫ | ৪।৫৮ | ৩।৩৭ | ২।১৪ | ০।৪৯ | ০।৩৬ | ২। ২ | ৩।৩১ | ৫। ০ | ৬।৩১ | ৮। ৪ | ৯।৩৯ | ১১।১৬ |
| ১৭। ০ | ৫। ৩ | ৩।৪০ | ২।১৬ | ০।৫০ | ০।৩৬ | ২। ৪ | ৩।৩৪ | ৫। ৫ | ৬।৩৮ | ৮।১২ | ৯ ৪৮ | ১১।২৭ |
| ১৭।১৫ | ৫। ৮ | ৩।৪৪ | ২।১৮ | ০।৫১ | ০।৩৬ | ২। ৬ | ৩।৩৮ | ৫।১০ | ৬।৪৪ | ৮।২০ | ৯।৫৮ | ১১।৩৮ |
| ১৭।৩০ | ৫।১২ | ৩।৪৭ | ২।২০ | ০।৫২ | ০।৩৭ | ২। ৮ | ৩।৪১ | ৫।১৪ | ৬।৫১ | ৮।২৮ | ১০।৭ | ১১।৪৯ |
| ১৭।৪৫ | ৫।১৭ | ৩।৫১ | ২।২২ | ০।৫২ | ০।৩৮ | ২।১০ | ৩।৪৫ | ৫।১৯ | ৬।৫৭ | ৮।৩ | ১০।১৭ | ১২। ০ |
| ১৮। ০ | ৫।২২ | ৩।৫৪ | ২।২৪ | ০।৫৩ | ০।৩৯ | ২।১২ | ৩।৪৮ | ৫।২৪ | ৭। ৩ | ৮।৪৫ | ১০।২৬ | ১২।১১ |
| ১৮।১৫ | ৫।২৭ | ৩।৫৮ | ২।২৬ | ০।৫৪ | ০।৩৯ | ২।১৪ | ৩।৫২ | ৫।২৯ | ৭।১০ | ৮।৫২ | ১০.৩৬ | ১২।২২ |
| ১৮।৩০ | ৫।৩২ | ৪। ১ | ২।২৯ | ০।৫৫ | ০।৪০ | ২।১৬ | ৩ ৫৫ | ৫।৩৪ | ৭।১৬ | ৯। ০ | ১০।৪৬ | ১২।৩৪ |
| ১৮।৪৫ | ৫।৩৭ | ৪। ৫ | ২।৩১ | ০।৫৬ | ০।৪০ | ২।১৮ | ৩।৫৮ | ৫।৩৯ | ৭।২৩ | ৯। ৮ | ১০।৫৫ | ১২।৪৫ |
| ১৯। ০ | ৫।৪২ | ৪। ৮ | ২।৩৩ | ০।৫৭ | ০।৪১ | ২।২০ | ৪। ১ | ৫।৪৪ | ৭।২৯ | ৯।১৬ | ১১।৫ | ১২।৫৬ |
| ১৯।১৫ | ৫।৪৭ | ৪।১২ | ২।৩৬ | ০।৫৮ | ০।৪১ | ২।২২ | ৪। ৫ | ৫।৪৯ | ৭ ৩৬ | ৯।২৫ | ১১।১৫ | ১৩।৮ |
| ১৯।৩০ | ৫।৫২ | ৪।১৫ | ২।৩৮ | ০ ৫৯ | ০।৪২ | ২।২৪ | ৪। ৮ | ৫।৫৪ | ৭।৪২ | ৯।৩২ | ১১।২৪ | ১৩।২০ |
| ১৯।৪৫ | ৫।৫৭ | ৪।১৯ | ২।৪০ | ১। ০ | ০।৪২ | ২।২৬ | ৪।১২ | ৫।৫৯ | ৭।৪৯ | ৯।৪০ | ১১।৩৪ | ১৩।৩২ |
| ২০। ০ | ৬। ২ | ৪।২৩ | ২।৪২ | ১। ১ | ০।৪২ | ২।২৮ | ৪।১৬ | ৬। ৪ | ৭।৫৫ | ৯।৪৮ | ১১।৪৪ | ১৩।৪২ |
| ২০।১৫ | ৬। ৭ | ৪।২৭ | ২।৪৪ | ১। ২ | ০।৪৩ | ২।৩০ | ৪।১৯ | ৬। ৯ | ৮।২ | ৯।৫৬ | ১১।৫৪ | ১৩।৫৩ |
| ২০।৩০ | ৬।১২ | ৪।৩০ | ২।৪৬ | ১। ২ | ০।৪৪ | ২।৩৩ | ৪।২২ | ৬।১৫ | ৮।৮ | ১০।৫ | ১২। ৪ | ১৪। ৫ |
| ২০।৪৫ | ৬।১৭ | ৪।৩৪ | ২।৪৯ | ১। ৩ | ০।৪৫ | ২।৩৫ | ৪।২৬ | ৬ ২০ | ৮।১৫ | ১০।১৪ | ১২।১৪ | ১৪।১৭ |
| ২১। ০ | ৬।২২ | ৪।৩৭ | ২।৫১ | ১। ৪ | ০।৪৬ | ২।৩৭ | ৪।৩০ | ৬।২৫ | ৮।২২ | ১০।২১ | ১২।২৪ | ১৪।২৮ |
| ২১।১৫ | ৬।২৭ | ৪।৪১ | ২।৫৩ | ১। ৫ | ০।৪৬ | ২।৩৯ | ৪।৩৭ | ৬।৩০ | ৮।২৯ | ১০।৩০ | ১২।৩৩ | ১৪।৪০ |
| ২১।৩০ | ৬।৩৩ | ৪।৪৪ | ২।৫৬ | ১। ৫ | ০।৪৭ | ২।৪২ | ৪।৩৭ | ৬।৩৬ | ৮।৩৬ | ১০।৩৮ | ১২।৪৩ | ১৪।৫২ |
| ২১।৪৫ | ৬।৩৮ | ৪।৪৮ | ২।৫৮ | ১। ৬ | ০।৪৭ | ২।৪৪ | ৪।৪১ | ৬।৪২ | ৮।৪৩ | ১০।৪৭ | ১২।৫৪ | ১৫। ৪ |

বামস্তম্ভ রবিচন্দ্রক্রান্তি। অন্যান্য স্তম্ভের শীর্ষদেশে অক্ষাংশ ও তন্নিম্নে প্রভেদাঙ্ক মিঃ ও সেঃ

সূর্য্যচন্দ্রোদয়াস্ত প্রভেদ খণ্ড।

| ক্রান্তি | ১৯ | ২০ | ২১ | ২২ | ২৩ | ২৪ | ২৫ | ২৬ | ২৭ | ২৮ | ২৯ | ৩০ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ২২। ০ | ৬।৪৩ | ৪।৫২ | ৩। ০ | ১। ৭ | ০।৪৮ | ২।৪৬ | ৪।৪৫ | ৬।৪৬ | ৮।৫০ | ১০।৫৫ | ১৩। ৪ | ১৫।১৬ |
| ২২।১৫ | ৬।৪৮ | ৪।৫৬ | ৩। ৩ | ১। ৮ | ০।৪৮ | ২।৪৮ | ৪।৪৯ | ৬।৫২ | ৮।৫৭ | ১১। ৪ | ১৩।১৪ | ১৫।২৮ |
| ২২।৩০ | ৬।৫৪ | ৫। ০ | ৩। ৫ | ১। ৮ | ০।৪৯ | ২।৫০ | ৪।৫২ | ৬।৫৭ | ৯। ৪ | ১১।১২ | ১৩।২৪ | ১৫।৪০ |
| ২২।৪৫ | ৬।৫৯ | ৫। ৪ | ৩। ৮ | ১। ৯ | ০।৪৯ | ২।৫২ | ৪।৫৬ | ৭। ২ | ৯।১১ | ১১।২১ | ১৩।৩৫ | ১৫।৫২ |
| ২৩। ০ | ৭। ৪ | ৫। ৭ | ৩।১০ | ১।১০ | ০।৫০ | ২।৫৪ | ৫। ০ | ৭। ৮ | ৯।১৮ | ১১।৩০ | ১৩।৪৫ | ১৬। ৪ |
| ২৩।১৫ | ৭। ৯ | ৫।১১ | ৩।১৩ | ১।১১ | ০।৫১ | ২।৫৬ | ৫। ৩ | ৭।১৩ | ৯।২৫ | ১১।৩৮ | ১৩।৫৬ | ১৬।১৬ |
| ২৩।৩০ | ৭।১৪ | ৫।১৫ | ৩।১৫ | ১।১২ | ০।৫১ | ২।৫৮ | ৫। ৭ | ৭।১৭ | ৯।৩৩ | ১১।৪৫ | ১৪। ৬ | ১৬।২৮ |
| ২৩।৪৫ | ৭।২০ | ৫।১৯ | ৩।১৭ | ১।১৩ | ০।৫২ | ৩। ১ | ৫।১১ | ৭।২৪ | ৯।৩৯ | ১১।৫৬ | ১৪।১৭ | ১৬।৪১ |
| ২৪। ০ | ৭।২৫ | ৫।২৩ | ৩।১৯ | ১।১৪ | ০।৫৩ | ৩। ৩ | ৫।১৫ | ৭।২৯ | ৯।৪৬ | ১২। ২ | ১৪।২৮ | ১৬।৫৪ |
| ২৪।১৫ | ৭।৩০ | ৫।২৭ | ৩।২২ | ১।১৫ | ০।৫৪ | ৩। ৫ | ৫।১৯ | ৭।৩৪ | ৯।৫৩ | ১২।১৪ | ১৪।৩৯ | ১৭। ৭ |
| ২৪।৩০ | ৭।৩৫ | ৫।৩১ | ৩।২৫ | ১।১৬ | ০।৫৪ | ৩। ৮ | ৫।২২ | ৭।৪০ | ১০। ০ | ১২।২২ | ১৪।৫০ | ১৭।২০ |
| ২৪।৪৫ | ৭।৪০ | ৫।৩৫ | ৩।২৭ | ১।১৭ | ০।৫৫ | ৩।১০ | ৫।২৬ | ৭।৪৫ | ১০। ৮ | ১২।৩২ | ১৫। ০ | ১৭।৩২ |
| ২৫। ০ | ৭।৪৬ | ৫।৩৯ | ৩।২৯ | ১।১৮ | ০।৫৬ | ৩।১২ | ৫।৩০ | ৭।৫১ | ১০।১৫ | ১২।৪১ | ১৫।১১ | ১৭।৪৪ |
| ২৫।১৫ | ৭।৫১ | ৫।৪৩ | ৩।৩২ | ১।১৯ | ০।৫৭ | ৩।১৪ | ৫।৩৪ | ৭।৫৭ | ১০।২২ | ১২।৫০ | ১৫।২২ | ১৭।৫৭ |
| ২৫।৩০ | ৭।৫৭ | ৫।৪৭ | ৩।৩৪ | ১।১৯ | ০।৫৮ | ৩।১৬ | ৫।৩৮ | ৮। ৩ | ১০।৩০ | ১২।৫৯ | ১৫।৩৩ | ১৮।১০ |
| ২৫।৪৫ | ৮। ৩ | ৫।৫১ | ৩।৩৭ | ১।২০ | ০।৫৮ | ৩।১৮ | ৫।৪২ | ৮। ৯ | ১০।৩৭ | ১৩। ৯ | ১৫।৪৪ | ১৮।২৩ |
| ২৬। ০ | ৮। ৯ | ৫।৫৫ | ৩।৩৯ | ১।২১ | ০।৫৯ | ৩।২১ | ৫।৪৬ | ৮।১৪ | ১০।৪৪ | ১৩।১৮ | ১৫।৫৫ | ১৮।৩৬ |
| ২৬।১৫ | ৮।১৪ | ৫।৫৯ | ৩।৪২ | ১।২২ | ০।৫৯ | ৩।২৩ | ৫।৫০ | ৮।২০ | ১০।৫২ | ১৩।২৭ | ১৬। ৭ | ১৮।৫০ |
| ২৬।৩০ | ৮।২০ | ৬। ৩ | ৩।৪৪ | ১।২৩ | ১। ০ | ৩।২৬ | ৫।৫৪ | ৮।২৫ | ১০।৫৯ | ১৩।৩৭ | ১৬।১৮ | ১৯। ৩ |
| ২৬।৪৫ | ৮।২৫ | ৬। ৭ | ৩।৪৭ | ১।২৪ | ১। ০ | ৩।২৮ | ৫।৫৮ | ৮।৩১ | ১১। ৭ | ১৩।৪৬ | ১৬।৩০ | ১৯।১৬ |
| ২৭। ০ | ৮।৩১ | ৬।১১ | ৩।৪৯ | ১।২৫ | ১। ১ | ৩।৩০ | ৬। ২ | ৮।৩৭ | ১১।১৫ | ১৩।৫৬ | ১৬।৪১ | ১৯।৩০ |
| ২৭।১৫ | ৮।৩৭ | ৬।১৪ | ৩।৫২ | ১।২৬ | ১। ২ | ৩।৩৩ | ৬। ৬ | ৮।৪৩ | ১১।২৩ | ১৪। ৫ | ১৬।৫৩ | ১৯।৪৪ |
| ২৭।৩০ | ৮।৪২ | ৬।১৯ | ৩।৫৪ | ১।২৭ | ১। ৩ | ৩।৩৫ | ৬।১১ | ৮।৪৯ | ১১।৩১ | ১৪।১৬ | ১৭। ৪ | ১৯।৫৭ |
| ২৭।৪৫ | ৮।৪৮ | ৬।২৩ | ৩।৫৭ | ১।২৭ | ১। ৪ | ৩।৩৮ | ৬।১৫ | ৮।৫৬ | ১১।৩৯ | ১৪।২৬ | ১৭।১৬ | ২০।১১ |
| ২৮। ০ | ৮।৫৪ | ৬।২৭ | ৩।৫৯ | ১।২৮ | ১। ৬ | ৩।৪১ | ৬।২০ | ৯। ২ | ১১।৪৭ | ১৪।৩৬ | ১৭।২৮ | ২০।২৫ |

বামস্তম্ভ রবিচন্দ্রক্রান্তি। অন্যান্য স্তম্ভের শীর্ষদেশে অক্ষাংশ ও তন্নিম্নে প্রভেদাঙ্ক মিঃ ও সেঃ

---

# স্থান-নির্ণয় তালিকা।

নিম্নোক্ত স্থান সমূহে দেশান্তর ধনাখ্য, সুতরাং
ষ্ট্যাণ্ডার্ড সময় + দেশান্তর = স্থানীয় সময়।

| স্থান | অক্ষাংশ | দেশান্তর |
|---|---|---|
| অগ্রদ্বীপ | ২৩।৩৬ | মিঃ ২৩।১২ |
| আগরতলা | ২৩।৫১ | ৩৫।৩৬ |
| আঙ্গুল | ২০।৫০ | ১০।২০ |
| আজমগড় | ২৬।২৪ | ২।৪৪ |
| আমতা | ২২।৩৫ | ২২।৮ |
| আরা | ২৫।৩৩ | মিঃ ৮ ৪৮ |
| আসানসোল | ২৩।৪১ | ১৭।৫২ |
| আড়ংহাটা | ২৩।১৫ | ২৪।৪০ |
| ইম্ফল | ২৪।৫০ | ৪৫।৪০ |
| উলুবেড়িয়া | ২২।২৯ | ২২।২৪ |

| স্থান | অক্ষাংশ | দেশান্তর | স্থান | অক্ষাংশ | দেশান্তর |
|---|---|---|---|---|---|
| কক্সবাজার | ২১।২৭ মিঃ | ৩৮।২৪ | দ্বারভাঙ্গা | ২৬।১০ মিঃ | ১৩।৪০ |
| করিমগঞ্জ | ২৪।৫৩ | ৩৯।২৪ | দিনাজপুর | ২৫।৩৭ | ২৪।৪৪ |
| কলিকাতা | ২২।৩৫ | ২৩।২১ | দুমকা | ২৪।১৬ | ১৮।৫৬ |
| কাটামুণ্ডু | ২৭।৪৩ | ১১।৯ | দেওয়ানহাট | ২৬।১৪ | ১৮।৮ |
| কান্দি | ২৩।৫৮ | ২২।১২ | ধানবাদ | ২৩।৪৮ | ১৫।৩৮ |
| কাশিমবাজার | ২৪।৮ | ২৩।১৬ | ধুবড়ি | ২৬।১ | ২৯।৫৬ |
| কাশী | ২৫।১৯ | ২।৫ | নড়াইল | ২৩।১০ | ২৭।৫২ |
| কুচবিহার | ২৬।২০ | ২৭।৫৬ | নওগা আসাম | ২৬।২১ | ৪০।৫৬ |
| কুমিল্লা | ২৩।২৮ | ৩৪।৫৬ | নাটোর | ২৪।২৬ | ২৬।১২ |
| কুষ্টিয়া | ২৩।৫৫ | ২৬।২৮ | নাড়াড়োল | ২১।৩৪ | ২০।২৪ |
| কোহিমা | ২৫।৪১ | ৪৬।২৪ | নোয়াখালি | ২২।৪৯ | ৩৪।৩৬ |
| কৃষ্ণনগর | ২৩।২৪ | ২৪।১২ | পাবনা | ২৪.১ | ২৭।০ |
| খুলনা | ২২।৪৯ | ২৮।২৮ | পার্ব্বতীপুর | ২৫।৪০ | ২৫।৫২ |
| গঙ্গাসাগর | ২১।৩৭ | ২২।১৫ | পুরী | ১৯।৪৯ | ১৩।১২ |
| গয়া | ২৪।৪৮ | ১০।০ | পুরুলিয়া | ২৩।২০ | ১৫।৩২ |
| গড়বেতা | ২২।৫০ | ১৯।১৬ | পূর্ণিয়া | ২৫।৪৬ | ২০।৪ |
| গাইবাঁধা | ২৫।২১ | ২৮।২৪ | পোড়াদহ | ২৩।৫২ | ২৬।২৪ |
| গাজিপুর | ২৫।৩৭ | ৪।২৮ | ফরিদপুর | ২৩।৩৭ | ২৯।৩২ |
| গোপীবল্লভপুর | ২২।১১ | ১৭।৪০ | বগুড়া | ২৪।৫১ | ২৭।৪৪ |
| গোয়ালন্দ | ২৩।৫০ | ২৯।৮ | বদরগঞ্জ | ২৫।৪২ | ২৪।৫৮ |
| গোরক্ষপুর | ২৬।৪৬ | ৩।৩৬ | বর্দ্ধমান | ২৩।১৪ | ২১।৩৬ |
| গৌহাটী | ২৬।১১ | ৩৭।০ | বনগাঁও | ২৩।২ | ২৫।৩২ |
| ঘাটাল | ২২।৪০ | ২১।৪ | বহরমপুর | ২৪।৬ | ২৩।০ |
| চট্টগ্রাম | ২২।২১ | ৩৭।৩৬ | বড়বাড়ি | ২৬।৫৩ | ২৮।১২ |
| চাঁদপুর | ২৩।১৪ | ৩২।৩২ | বরাকর | ২৩।৪৫ | ১৭।১৮ |
| চুচুড়া | ২২।৫৪ | ২৩।২৮ | বরিশাল | ২২।৪২ | ৩১।৪০ |
| চাইবাসা | ২২।৩৪ | ১৩।২০ | বশিরহাট | ২২।৪০ | ২৫।৩৬ |
| ছত্রপুর | ১৯।২০ | ১০।০ | বাঁকীপুর | ২৫।৩৬ | ১০।২২ |
| ছাপরা | ২৫।৪৬ | ৮।৫৬ | বাঁকুড়া | ২৩।১৪ | ১৮।২৮ |
| জলপাইগুড়ি | ২৬।৩১ | ২৫।৪ | বাগনান | ২২।২৭ | ২২।৪ |
| ডায়মণ্ডহারবার | ২২।১১ | ২৩।০ | বাগমারি | ২১।৪৮ | ২০।৪ |
| ডালটন্‌গঞ্জ | ২৪।২ | ৬।১৫ | বাগেরহাট | ২২।৪০ | ২৯।২০ |
| ডিব্রুগড় | ২৭।২৯ | ৪৯।৩৬ | বারাকপুর | ২২।৪৬ | ২৪।৩০ |
| ঢাকা | ২৩.৪২ | ৩১।৪৮ | বারাশত | ২২।৪৩ | ২৪।৮ |
| তমলুক | ২২।১৮ | ২১।৪৬ | বারিপদ | ২১।৫৫ | ১৬।৫৬ |
| তারকেশ্বর | ২২।৪৩ | ২২।২০ | বারুইপুর | ২২।২২ | ২৩।৫২ |
| তেজপুর | ২৬.৩৫ | ৪১।৮ | বালিপাড়া | ২৪।৩৪ | ৩২।১২ |
| দার্জ্জিলিং | ২৭।২ | ২৩।৪ | বালেশ্বর | ২১।৩০ | ১৭।৪০ |

| স্থান | অক্ষাংশ | দেশান্তর |
|---|---|---|
| বাসুদেবপুর | ২১।৬ | মিঃ ১৭।০ |
| বিজয়নগর ত্রিপুরা | ২৪।০ | ৩৫।৪৪ |
| বিষ্ণুপুর | ২৩.৫ | ১৯।১২ |
| বেগমপুর | ২২।৫৭ | ৩৪।৪০ |
| বেলাকোশ | ২৬।৩২ | ২৪।৩২ |
| বেলিয়া | ২৬।১২ | ২৩।৩২ |
| বৈদ্যনাথধাম | ২৪।২৯ | ১৬।৪৫ |
| বোলপুর | ২৩।২৯ | ২১।০ |
| ভগবানগোলা | ২৪।২০ | ২৩।২৪ |
| ভগবানপুর | ২২।৬ | ২১।১২ |
| ভাগলপুর | ২৫।১৫ | ১৭।৫৬ |
| ভাঙ্গা | ২৩।২৪ | ৩০।৮ |
| ভাটপাড়া | ২২।৫২ | ২৩।৫০ |
| ভৈরববাজার | ২৪।৪ | ৩৪।০ |
| মজঃফরপুর | ২৬।৭ | ১১।৩১ |
| মতিহারী | ২৬।৩৮ | ৯।৩৬ |
| ময়মনসিংহ | ২৪।৪৬ | ৩১।৪৮ |
| মহিষাদল | ২২।১১ | ২২।১২ |
| মাৎলা | ২২।১৮ | ২৪।৫২ |
| মাদারিপুর | ২৩।১১ | ৩১।০ |
| মাণিকগঞ্জ | ২৩.৫৩ | ৩০।১৬ |
| মালদহ | ২৫।২ | ২২।৪০ |
| মির্জ্জাপুর | ২৫।৯ | ০।১২ |
| মুঙ্গের | ২৫।২২ | ১৫।৪৮ |
| মেদিনীপুর | ২২।২৫ | ১৯.২৮ |
| মোগলসরাই | ২৫।১৮ | ২।৩২ |

| স্থান | অক্ষাংশ | দেশান্তর |
|---|---|---|
| যশোহর | ২৩।১০ | মিঃ ২৭।৪ |
| যোয়ানপুর | ২৫।৪৬ | ০।৪৮ |
| যোড়হাট | ২৬।৪৫ | ৪৬।৫২ |
| রংপুর | ২৫।৪৪ | ২৭।১২ |
| রাঁচি | ২৩।২১ | ১১।২৪ |
| রাণাঘাট | ২৩।১১ | ২৪।৪৮ |
| রাণিগঞ্জ | ২২।৩৬ | ১৮।২৮ |
| রামপুর বোঃ | ২৪।২৩ | ২৪।২০ |
| রূপসা | ২১।৩৬ | ২৮।৪ |
| শান্তিপুর | ২৩।১৫ | ২৩।৫৬ |
| শিলং | ২৫।৩৫ | ৩৭।৫২ |
| শিবসাগর | ২৭।০ | ৪৮।২৪ |
| শিলিগুড়ি | ২৬।৪২ | ২৩।৫২ |
| শ্রীহট্ট | ২৪।৫৫ | ৩৭।৩০ |
| সাতক্ষীরা | ২২।৪২ | ২৬.৩২ |
| সারাঘাট | ২৪।৭ | ২৬।২০ |
| সাদিয়া | ২৭।৪৮ | ৫২.৪০ |
| সিলচর | ২৪।৫১ | ৪১।৮ |
| সুন্দরগড় | ২২।৭ | ৬।১৬ |
| সিউড়ি | ২৩।৫৫ | ২০।২০ |
| সুধারাম | ২২।৪৮ | ৩৪।২১ |
| সোনামগঞ্জ | ২৫।৫ | ৩৫।৩৬ |
| হবিগঞ্জ | ২৪।২৪ | ৩৫।৪০ |
| হাজারিবাগ | ২৩।৫৯ | ১১।২৮ |
| হুগলি | ২২।৫৭ | ২৩।৩২ |

নিম্নোক্ত স্থান সমূহে দেশান্তর ঋণাত্মক সুতরাং
ষ্ট্যান্ডার্ড সময়—দেশান্তর = স্থানীয় সময়।

| স্থান | অক্ষাংশ | দেশান্তর |
|---|---|---|
| অমরাবতী | ২০।৫৫ | মিঃ ১৯।০ |
| অমৃতসহর | ৩১।৩৮ | ৩০।৩২ |
| অযোধ্যা | ২৬।৪৮ | ১।০ |
| আগরা | ২৭।১০ | ১৮।০ |
| আজমীর | ২৬।২৬ | ৩১।২৪ |
| আলিগড় | ২৭।৫৪ | ১৭।৪০ |
| আবু | ২৪।৩৬ | ৩৯।৪ |
| আলোয়ার | ২৭।৩৪ | ২৩।৪৩ |
| আমেদাবাদ | ২৩।২ | ৩৯।৩৯ |

| স্থান | অক্ষাংশ | দেশান্তর |
|---|---|---|
| ইন্দোর | ২২।৪৪ | ২৬।৩৬ |
| উজ্জয়িনী | ২৩।১০ | ২৭।০ |
| উদয়পুর | ২৪।৩৫ | ৩৫।৪ |
| এলাহাবাদ | ২৫।২৬ | ২।৩৬ |
| ওয়ার্দা | ২০।৪৪ | ১৫।৩২ |
| করাচি | ২৪।৫১ | ৬২।০ |
| কানপুর | ২৬।২৬ | ৮।৩২ |
| কান্যকুব্জ | ২৭।২ | ১০।৩ |
| কাঞ্চী | ১২।৫৩ | ১১।৫ |

| স্থান | অক্ষাংশ | দেশান্তর | স্থান | অক্ষাংশ | দেশান্তর |
|---|---|---|---|---|---|
| কুরুক্ষেত্র° | ২৯।৫৯ | মিঃ ২২।৩৯ | ফতেগড় | ২৭।২৩ | মিঃ ১১।৪০ |
| খাণ্ডোয়া | ২১।৫০ | ২৪।৩৬ | ফরজাবাদ | ২৬।৪৭ | ১।২৮ |
| গোয়ালিয়র | ২৬।১৪ | ১৭।২০ | বোম্বাই | ১৮।৫৯ | ৩৮।৪০ |
| চিতোর | ২৪।৫৪ | ৩১।২০ | ভরতপুর | ২৭।১৪ | ২০।৪ |
| ছন্দওয়ারা | ২২।৪ | ১৪।১২ | ভুপাল | ২৩।১৬ | ২০।১৬ |
| জব্বলপুর | ২৩।১০ | ১০।১২ | মথুরা | ২৭।২৮ | ১৯।২০ |
| জয়পুর | ২৬।৫৫ | ২৬।৫২ | মাদ্রাজ | ১৩।৪ | ৯।০ |
| ঝানসি | ২৫।২৬ | ১৫।৪৪ | মিরাট | ২৮।৫৯ | ১৯।০ |
| ঢোলপুর | ২৬।৪০ | ১৮।২০ | যোধপুর | ২৬।১৮ | ৩৭।৫২ |
| ত্রিবাঙ্কুর | ৮।৩০ | ২১।৫৩ | রৎলাম | ২৩।৩৫ | ২৯।৪৮ |
| দ্বারকা | ২২।১৪ | ৫৪।৩ | লক্ষ্ণৌ | ২৬।৫০ | ৬।২০ |
| দিল্লী | ২৮।৪০ | ২১।৮ | লাহোর | ৩১।৩৫ | ৩২।২৮ |
| দেরাদুন | ৩০।১৯ | ১৭।৪৯ | সাজাহানপুর | ২৭।৫৪ | ১০।২০ |
| ধারা | ২২।৩৬ | ২৮।৪৪ | সিমলা | ৩১।৬ | ২১।২৫ |
| নাগপুর | ২১।৯ | ১৩।৩২ | সুরাট | ২১।১০ | ৩৮।৪৩ |
| পাতিয়ালা | ৩০।২০ | ২৪।২৪ | হরিদ্বার | ২৯।৫৮ | ১৭।১২ |
| পুনা | ১৮।৩১ | ৩৪।৩২ | হায়দরাবাদ (নিজাম) | ১৭।২৬ | ১৬।১২ |
| পেশোয়ার | ৩৪।২ | ৪৩।৩২ | হায়দরাবাদ (সিন্ধু) | ২৫।২৩ | ৫৬।৩৫ |
| প্রয়াগ | ২৫।২৬ | ২।২৮ | হোসাঙ্গাবাদ | ২২।৪৫ | ১৯।৪ |

কোন স্থানের পূর্ব্ব দ্রাঘিমাংশ ( East Longitude ) জানা থাকিলে তাহা হইতে ৮২।৩০ বাদ দিয়া অন্তরফল অংশাদিকে ৪ গুণ করিলে দেশান্তর মিনিটাদি লব্ধ হইবে।

ষ্ট্যাণ্ডার্ড প্রদেশ হইতে দেশান্তর উপরে প্রদত্ত হইয়াছে। কলিকাতা হইতে দেশান্তর আবশ্যক হইলে, উক্ত দেশান্তর ও মিঃ ২৩।২১ এতদুভয়ের অন্তর নির্ণয় করিতে হইবে। উক্ত দেশান্তর মিঃ ২৩।২১ হইতে অধিক হইলে এই অন্তরই কলিকাতা হইতে ধনাখ্য দেশান্তর, অন্যথায় ইহা ঋণাখ্য দেশান্তর। দেশান্তর যদি ঋণাখ্য হয়, তবে তৎসহ মিঃ ২৩।২১ যোগ করিলে কলিকাতা হইতে ঋণাখ্য দেশান্তর লব্ধ হইবে। দ্রাঘিমাংশ হইতে ৮৮।২০ বাদ দিয়া তাহাকে ৪ গুণ করিলেও কলিকাতা হইতে দেশান্তর মিনিটাদি লব্ধ হইবে।

নিম্নে ভারতের বহিঃস্থ কয়েকটি স্থানের দেশান্তর প্রদত্ত হইল।

পৃথিবীর প্রায় সর্ব্বত্রই ষ্ট্যাণ্ডার্ড সময় ব্যবহৃত হয়। কিন্তু লগ্নাদি নির্ণয়ের জন্য স্থানীয় সময় আবশ্যক; অতএব, **স্থানীয় সময়=ষ্ট্যাণ্ডার্ড সময়+দেশান্তর (ক)**; আবার গ্রহস্ফুটাদি নির্ণয়ের জন্য ইষ্টকালে কলিকাতার সময় কত তাহা জানা প্রয়োজন; সুতরাং **কলিকাতায় সময়=স্থানীয় সময়+দেশান্তর (খ)**। অনেকস্থানে গ্রীষ্মকালে অন্যপ্রকার সময় রক্ষিত হয়, এক্ষেত্রে তাহার কোনও উল্লেখ সম্ভবপর হইল না।

| স্থান | অক্ষাংশ | দেশান্তর (ক) | দেশান্তর (খ) |
|---|---|---|---|
| | | মিঃ সেঃ | ঘঃ মিঃ সেঃ |
| টোকিও (জাপান) | ৩৫।৪০ উ | +১৫।০ | —৩।২১।৩৯ |
| সিঙ্গাপুর (মালয় উপদ্বীপ) | ২।০ উঃ | —০।৮ | —০।৫৮।৩৯ |
| রেঙ্গুন (ব্রহ্মদেশ) | ১৬।৪৬ উঃ | —৫।৮ | —০।৩১।৩১ |
| কলম্বো (সিংহল) | ৬।৫৬ উঃ | —১০।১৬ | + ০।৩৩।৩৭ |
| কেপ-টাউন (দক্ষিণ আফ্রিকা) | ৩৩।৫৬ দঃ | —৪৬।২০ | + ৪।৩৯।৪১ |
| বার্লিন (জার্ম্মানি) | ৫২।৩২ উঃ | —৬।২০ | +৪।৫৯।৪১ |
| রোম (ইটালি) | ৪১।৫৫ উঃ | —১০।৮ | +৫।৩।২৯ |
| প্যারিস (ফ্রান্স) | ৪৮।৫০ উঃ | +৯।২০ | +৫।৪৪।১ |
| লণ্ডন (ইংলণ্ড) | ৫১।৩০ উঃ | —০।২০ | +৫।৫৩।৪১ |
| নিউ-ইয়র্ক (আমেরিকা) | ৪০।৪৩ উঃ | +৩।৫৬ | +১০।৪৯।২৫ |
| চিকাগো (") | ৪২।০ উঃ | +৯।২০ | +১১।৪৪।১ |

## ভিন্ন ভিন্ন স্থানের তিথ্যন্ত নিরূপণ।

মাসান্তে অর্থাৎ চান্দ্রমাসান্তে অমাবস্যান্তে রবি শশী সমান হয় অর্থাৎ রবিস্ফুট =চন্দ্রস্ফুট। পক্ষান্তে পূর্ণিমাতে অংশ (লব) কলা ও বিকলা সম্বন্ধে তাহারা সমান হয় অর্থাৎ সে সময়ে তাহাদের ব্যবধান অখণ্ডিত রাশি হইবে, অংশাদি থাকিবে না। চন্দ্রের স্ফুট হইতে সূর্য্যের স্ফুট বাদ দিলে বিয়োগবিশেষ অংশাদি শূন্য রাশি হইবে। অন্যান্য তিথির অবসানেও সর্ব্বদা রবি ও চন্দ্রের স্ফুটের অন্তর অংশাত্মক হইবে, তাহাতে কলা বিকলাদি থাকিবে না।

সামান্য চিন্তা করিলেই দেখা যায় যে তিথি ভূ-কেন্দ্রীয় পদার্থ। ভূ-কেন্দ্র হইতে সূর্য্যকেন্দ্রাভিমুখে এক রেখা ও চন্দ্রের শরমূলাভিমুখে অপর রেখা টানিলে তাহাদের মধ্যবর্ত্তী কোনই তিথির নির্দ্দেশক। সেই কোণ যখন বার (১২) বার (১২) অংশ পরিমিত হয় তখনই এক এক তিথি হয়।

সুতরাং প্রত্যেক তিথি সকল দেশের জন্য যুগপৎ সাধিত হয়। যখন কলিকাতার তিথ্যন্ত হইল, অবিকল সেই সময়েই শিবসাগর, লাহোর, বম্বে, মান্দ্রাজ প্রভৃতি যাবতীয় ভারতীয় নগরীর—ভারতীয় কেন পৃথিবীর যাবতীয় স্থানে তিথ্যন্ত হইল। সেই সময় যাহার যাহা স্থানীয় সময় তাহাতেই সেই তিথ্যন্ত সম্পাদিত হইল। সর্ব্ব ভারতে প্রচলিত অভিন্ন ষ্ট্যাণ্ডার্ড সময়ে যদি তিথ্যন্ত ব্যক্ত করা যায় তাহা হইলে সর্ব্ব ভারতে তাহার প্রয়োগ চলে।

# জ্যোতিষ বচনার্থ।

বার প্রকরণ। রবি সোম মঙ্গল বুধ বৃহস্পতি শুক্র ও শনি।

শুভাশুভ বার কথন। সোম বুধ বৃহস্পতি শুক্র এই চারি বার প্রায় সকল কর্ম্মে শুভ। রবি মঙ্গল শনি এই তিন বার কোন কোন শুভ কর্ম্মে প্রশস্ত।

বারবেলা কালবেলা কথন—দিনমানকে আটভাগ করিলে ঐ এক এক ভাগকে যামার্দ্ধ কহে। রবিবারে চতুর্থ ও পঞ্চম, সোমবারে দ্বিতীয় ও সপ্তম, মঙ্গলবারে দ্বিতীয় ও ষষ্ঠ, বুধবারে তৃতীয় ও পঞ্চম, বৃহস্পতিবারে সপ্তম ও অষ্টম, শুক্রবারে তৃতীয় ও চতুর্থ, শনিবারে ষষ্ঠ ও আদ্যন্ত যামার্দ্ধকে যথাক্রমে বারবেলা ও কালবেলা কহে। ঐ বারবেলা ও কালবেলা পরিত্যাগ করিয়া শুভকর্ম্মাদি ও যাত্রাদি করিবে।

কালরাত্রি কথন—রাত্রিমানের আটভাগের এক ভাগকে যামার্দ্ধ কহে। রবিবারে ষষ্ঠ, সোমবারে চতুর্থ, মঙ্গলবারে দ্বিতীয়, বুধবারে সপ্তম, বৃহস্পতিবারে পঞ্চম, শুক্রবারে তৃতীয়, শনিবারে প্রথম ও অষ্টম যামার্দ্ধ কালরাত্রি; ইহা পরিত্যাগ করিয়া সকল শুভকর্ম্মাদি ও যাত্রাদি কার্য্য করিবে।

কালবেলা কালরাত্রি ফলকথন—কালবেলাদিতে যাত্রায় মৃত্যু, বিবাহে কন্যা বিধবা, উপনয়নে ব্রহ্মবধের পাপ হয়। অতএব ইহা পরিত্যাগ করিয়া সকল কার্য্য করিবে।

কুলিক-মুহূর্ত্তকথন—দিনমান বা রাত্রিমানকে ১৫ ভাগে ভাগ করিলে তাহার এক এক ভাগের নাম মুহূর্ত্ত। রবিবারে চতুর্দ্দশ, সোমবারে দ্বাদশ, মঙ্গলবারে দশম, বুধবারে অষ্টম, বৃহস্পতিবারে ষষ্ঠ, শুক্রবারে চতুর্থ, শনিবারে দ্বিতীয় মুহূর্ত্ত কুলিকমুহূর্ত্ত নামে অবিহিত হইয়াছে; রাত্রিতে ঐ সকল মুহূর্ত্তের এক মুহূর্ত্ত ন্যূন কুলিকরাত্রি নামে কথিত হইয়াছে। কুলিকবেলা অথবা কুলিকরাত্রিতে সমস্ত মঙ্গলকার্য্য নিষিদ্ধ।

শুক্লাতিথিকথন—১ প্রতিপদ, ২ দ্বিতীয়া, ৩ তৃতীয়া, ৪ চতুর্থী, ৫ পঞ্চমী, ৬ ষষ্ঠী, ৭ সপ্তমী, ৮ অষ্টমী, ৯ নবমী, ১০ দশমী,, ১১ একাদশী, ১২ দ্বাদশী, ১৩ ত্রয়োদশী, ১৪ চতুর্দ্দশী, ১৫ পূর্ণিমা।

কৃষ্ণাতিথি প্রকরণ—১৬ প্রতিপদ, ১৭ দ্বিতীয়া, ১৮ তৃতীয়া, ১৯ চতুর্থী, ২০ পঞ্চমী, ২১ ষষ্ঠী, ২২ সপ্তমী, ২৩ অষ্টমী, ২৪ নবমী, ২৫ দশমী, ২৬ একাদশী, ২৭ দ্বাদশী, ২৮ ত্রয়োদশী, ২৯ চতুর্দ্দশী, ৩০ অমাবস্যা।

তিথ্যধিপতি কথন। প্রতিপদের অগ্নি, দ্বিতীয়ার প্রজাপতি, তৃতীয়ার গৌরী, চতুর্থীর গণেশ, পঞ্চমীর অহি, ষষ্ঠীর গুহ, সপ্তমীর রবি, অষ্টমীর শিব, নবমীর দুর্গা, দশমীর যম, একাদশীর বিশ্ব, দ্বাদশীর হরি, ত্রয়োদশীর কাম, চতুর্দ্দশীর হর, পূর্ণিমার চন্দ্র এবং অমাবস্যার অধিপতি পিতৃগণ।

নন্দাদিতিথিকথন—প্রতিপদ ষষ্ঠী একাদশী এই তিন তিথিকে নন্দা, দ্বিতীয়া সপ্তমী দ্বাদশী এই তিন তিথিকে ভদ্রা, তৃতীয়া অষ্টমী ত্রয়োদশী এই তিন তিথিকে জয়া, চতুর্থী নবমী চতুর্দ্দশী এই তিন তিথিকে রিক্তা, পঞ্চমী দশমী অমাবস্যা ও পূর্ণিমা এই চারিটিকে পূর্ণা কহে।

ত্র্যহস্পর্শ—এক দিনে তিন তিথি মিলিত হইলে তাহাকে ত্র্যহস্পর্শ কহে; ইহাতে কোন শুভকার্য্য করিতে নাই। যে দিন দুই তিথির অন্ত হয়, তাহাকে অবম কহে। কেহ কেহ এক তিথি তিন দিন স্পর্শ করিলে তাহাকে ত্র্যহস্পর্শ বলিয়া থাকেন। কিন্তু এরূপ গণনা আচারবিরুদ্ধ ও জ্যোতিস্তত্ত্ব দীপিকা রাজমার্ত্তণ্ডাদি প্রামাণিক গ্রন্থানুমোদিত নহে।

বিষ্টিভদ্রা কথন। কৃষ্ণপক্ষে তৃতীয়া ও দশমীর শেষার্দ্ধ এবং সপ্তমী ও চতুর্দ্দশীর পূর্ব্বার্দ্ধ; শুক্লপক্ষে চতুর্থী ও একাদশীর শেষার্দ্ধ এবং অষ্টমী ও পূর্ণিমার পূর্ব্বার্দ্ধ বিষ্টিভদ্রা। অতএব ইহা পরিত্যাগ পূর্ব্বক যাত্রা ও শুভকর্ম্মাদি করিবে; বিষ্টিভদ্রার শেষ তিনদণ্ড পুচ্ছ; উহাতে যাত্রা করিলে জয়লাভ হয়।

বিষ্টিভদ্রা স্থিতি বিবরণ—কর্কট সিংহ কুম্ভ ও মীনরাশিতে বিষ্টিভদ্রা হইলে ঐ বিষ্টি পৃথিবীতে বাস করে। মেষ বৃষ মিথুন ও বৃশ্চিকরাশিতে বিষ্টিভদ্রা হইলে ঐ বিষ্টি স্বর্গলোকে বাস করে। কন্যা ধনুঃ তুলা ও মকর রাশিতে বিষ্টিভদ্রা হইলে ঐ বিষ্টি পাতালে বাস করে। যেখানে যখন থাকিবে তখন সেইস্থানে তদনুরূপ ফল দিবে।

বিষ্টিভদ্রাস্থিতি ফল। বিষ্টিভদ্রা স্বর্গে বাস করিলে সকল কার্য্য সিদ্ধি, পাতালে থাকিলে ধনাগম ও মর্ত্তলোকে থাকিলে সকল কার্য্য নাশ করে।

মাসদগ্ধা।—সৌর বৈশাখ মাসের শুক্লাষষ্ঠী, জ্যৈষ্ঠমাসের কৃষ্ণাচতুর্থী, আষাঢ় মাসের শুক্লাষ্টমী, শ্রাবণ মাসের কৃষ্ণাষষ্ঠী, ভাদ্রমাসের শুক্লাদশমী, আশ্বিন মাসের কৃষ্ণাষ্টমী, কার্ত্তিকমাসের শুক্লাদ্বাদশী, অগ্রহায়ণ মাসের কৃষ্ণাদশমী, পৌষমাসের শুক্লাদ্বিতীয়া, মাঘ মাসের কৃষ্ণা দ্বাদশী, ফাল্গুন মাসের শুক্লা চতুর্থী, এবং চৈত্রমাসের কৃষ্ণা দ্বিতীয়া এই সকল তিথি মাসদগ্ধা।

চন্দ্রদগ্ধা। শুক্লপক্ষে দ্বিতীয়া তিথিতে চন্দ্র ধনুরাশিস্থ, চতুর্থীতে কুম্ভরাশিস্থ, ষষ্ঠীতে মেষরাশিস্থ, অষ্টমীতে মিথুনরাশিস্থ, দশমীতে সিংহরাশিস্থ, দ্বাদশীতে তুলারাশিস্থ; এবং কৃষ্ণপক্ষে দ্বিতীয়াতে মীনরাশিস্থ, চতুর্থীতে বৃষরাশিস্থ, ষষ্ঠীতে কর্কটরাশিস্থ অষ্টমীতে কন্যারাশিস্থ, দশমীতে বৃশ্চিকরাশিস্থ ও দ্বাদশীতে মকররাশিস্থ হইলে চন্দ্রদগ্ধা হয়।

মাসদগ্ধা ও চন্দ্রদগ্ধা ফল। মাসদগ্ধা ও চন্দ্রদগ্ধাতে জন্ম হইলে অল্পায়ু, বিবাহে কন্যা বিধবা, যাত্রা করিলে মরণ, কৃষিকার্য্য ও বাণিজ্যে নিষ্ফল, বিদ্যারম্ভে মূর্খতা, নূতন গৃহপ্রবেশে গৃহভঙ্গ, চূড়াকরণে মরণ, ঋণদান উপনয়ন ও দান করিলে তাহা নিষ্ফল হয়; অতএব ইহাতে কোন শুভকার্য্য করিবে না।

নক্ষত্রপ্রকরণ। ১ অশ্বিনী, ২ ভরণী, ৩ কৃত্তিকা, ৪ রোহিণী, ৫ মৃগশিরা, ৬ আর্দ্রা, ৭ পুনর্ব্বসু, ৮ পুষ্যা, ৯ অশ্লেষা, ১০ মঘা, ১১ পূর্ব্বফল্গুনী, ১২ উত্তরফল্গুনী ১৩ হস্তা, ১৪ চিত্রা, ১৫ স্বাতী, ১৬ বিশাখা, ১৭ অনুরাধা, ১৮ জ্যেষ্ঠা ১৯ মূলা, ২০ পূর্ব্বাষাঢ়া, ২১ উত্তরাষাঢ়া,, ২২ শ্রবণা, ২৩ ধনিষ্ঠা, ২৪ শতভিষা, ২৫ পূর্ব্বভাদ্রপদ, ২৬ উত্তরভাদ্রপদ, ২৭ রেবতী।

এই ২৭টি ভিন্ন অভিজিত নামক এক নক্ষত্র আছে। উত্তরাষাঢ়ার শেষ পাদ ও শ্রবণার প্রথম পঞ্চদশাংশ ব্যাপিয়া অভিজিত নক্ষত্র।

নক্ষত্রাধিপ কথন। অশ্বিনীর অশ্বী, ভরণীর যম, কৃত্তিকার অগ্নি, রোহিণীর ব্রহ্মা, মৃগশিরার চন্দ্র, আর্দ্রার শিব, পুনর্ব্বসুর অদিতি, পুষ্যার বৃহস্পতি, অশ্লেষার সর্প, মঘার পিতৃগণ, পূর্ব্বফল্গুনীর যোনী, উত্তরফল্গুনীর অর্য্যমা, হস্তার রবি, চিত্রার বিশ্বকর্ম্মা, স্বাতীর

পবন, বিশাখার শক্রাগ্নি, অনুরাধার মিত্র, জ্যেষ্ঠার ইন্দ্র, মূলার নিঋতি, পূর্ব্বাষাঢ়ার জল, উত্তরাষাঢ়ার বিশ্ব, অভিজিতের বিরিঞ্চি, শ্রবণার হরি, ধনিষ্ঠার বসু, শতভিষার বরুণ, পূর্ব্বভাদ্রপদের অজপাদ, উত্তর ভাদ্রপদের অহিব্রধ্ন এবং রেবতীর অধিপতি পূষা।

উগ্রাদিগণকথন—পূর্ব্বফল্গুনী পূর্ব্বাষাঢ়া পূর্ব্বভাদ্রপদ মঘা ও ভরণী উগ্রগণ, উত্তরফল্গুনী উত্তরাষাঢ়া উত্তরভাদ্রপদ ও রোহিণী ধ্রুবগণ; স্বাতী পুনর্ব্বসু শ্রবণা ধনিষ্ঠা ও শতভিষা চরগণ, পুষ্যা অশ্বিনী ও হস্তা ক্ষিপ্রগণ; চিত্রা অনুরাধা মৃগশিরা ও রেবতী মৃদুগণ; অশ্লেষা আর্দ্রা জ্যেষ্ঠা মূলা তীক্ষ্ণগণ; কৃত্তিকা ও বিশাখা মিশ্রগণ। এই সমস্ত নক্ষত্র স্ব স্ব গণবিহিত কর্ম্মে শুভ হয়।

উর্দ্ধমুখনক্ষত্র কথন। রোহিণী আর্দ্রা পুষ্যা মূলা ধনিষ্ঠা শ্রবণা উত্তরফল্গুনী উত্তরাষাঢ়া উত্তরভাদ্রপদ এই নয়টী উর্দ্ধমুখ নক্ষত্র। এই সকল নক্ষত্রে চিত্রাদি কার্য্য শুভকর।

পার্শ্বমুখ নক্ষত্র কথন। অনুরাধা জ্যেষ্ঠা মৃগশিরা হস্তা অশ্বিনী চিত্রা স্বাতী রেবতী ও পুনর্ব্বসু এই নয়টী নক্ষত্র পার্শ্বমুখ নামে অভিহিত। ইহাতে যন্ত্র রথ নৌকাদি ও গৃহপ্রবেশাদি কার্য্য শুভকর।

অধোমুখনক্ষত্র কথন—অশ্লেষা কৃত্তিকা ভরণী মঘা বিশাখা পূর্ব্বফল্গুনী পূর্ব্বাষাঢ়া পূর্ব্বভাদ্রপদ শতভিষা এই নয়টী নক্ষত্র অধোমুখ; ইহাতে বিস্তারস্তাদি শুভকর।

পুংনক্ষত্রকথন—হস্তা মূলা শ্রবণা পুনর্ব্বসু মৃগশিরা ও পুষ্যা এই কয়েকটী পুংনক্ষত্র পুংসবনাদি কার্য্যে শুভকর। কিন্তু মূলা পুংনক্ষত্র হইলেও ইহাতে গর্ভাধান নিষিদ্ধ।

## যাত্রা প্রকরণ

যাত্রায় শুভাশুভ তিথি কথন—ষষ্ঠী অষ্টমী দ্বাদশী পূর্ণিমা অমাবস্যা শুক্লপ্রতিপদ ও রিক্তাতিথিতে এবং অবম ও ত্র্যহস্পর্শ দিনে যাত্রা করিবে না। কৃষ্ণাপ্রতিপদে যাত্রাশুভ, দ্বিতীয়াতে যাত্রা করিলে শুভপথ, তৃতীয়াতে জয়, চতুর্থীতে বধ বন্ধন ও ক্লেশ, পঞ্চমীতে অভিলষিত সিদ্ধি, ষষ্ঠীতে ব্যাধি, সপ্তমীতে অর্থলাভ, অষ্টমীতে মনঃপীড়া, নবমীতে মৃত্যু, দশমীতে ভূমিলাভ, একাদশীতে আরোগ্য, দ্বাদশীতে যাত্রা করিবে না, ত্রয়োদশী সর্ব্বশুভা, চতুর্দ্দশী পূর্ণিমা ও অমাবস্যাতে যাত্রা নিষিদ্ধ। যমদ্বিতীয়া অর্থাৎ ভ্রাতৃদ্বিতীয়াতে যাত্রা করিলে মৃত্যু হয়।

যাত্রার উত্তমনক্ষত্র কথন। অশ্বিনী অনুরাধা রেবতী মৃগশিরা মূলা পুনর্ব্বসু পুষ্যা হস্তা জ্যেষ্ঠা এই নয়টি নক্ষত্র যাত্রায় উত্তম বলিয়া কথিত আছে।

যাত্রায় মধ্যমনক্ষত্র কথন। রোহিণী পূর্ব্বফল্গুনী পূর্ব্বাষাঢ়া পূর্ব্বভাদ্রপদ চিত্রা স্বাতী শতভিষা শ্রবণা ও ধনিষ্ঠা এই সকল নক্ষত্র মধ্যম বলিয়া কথিত হইয়াছে।

যাত্রায় অধমনক্ষত্র কথন। উত্তরফল্গুনী উত্তরাষাঢ়া উত্তরভাদ্রপদ বিশাখা মঘা আর্দ্রা ভরণী অশ্লেষা ও কৃত্তিকা এই নয় নক্ষত্রে যাত্রা করিলে মৃত্যুতুল্য ফল হয়।

দিক্‌পতি নির্ণয়। সূর্য্য শুক্র মঙ্গল রাহু শনি চন্দ্র বুধ ও বৃহস্পতি দক্ষিণাবর্ত্তে পূর্ব্বা দিক্রমে দিক্‌পতি। বুধ ভিন্ন দিক্‌পতি দিনে যাত্রাশুভ, পৃষ্ঠাহে যাত্রা করিলে মৃত্যু হয়।

দিক্‌শূল কথন। রবি ও শুক্রবারে পশ্চিমে, মঙ্গল ও বুধবারে উত্তরে, সোম ও শনিবারে পূর্ব্বে এবং বৃহস্পতিবারে দক্ষিণে দিক্‌শূল হয়। ইহাতে যাত্রা করিলে ইন্দ্রতুল্য হইলেও বিনষ্ট হয়।

নক্ষত্রশূল কথন। শ্রবণা ও জ্যেষ্ঠায় পূর্ব্বে, পূর্ব্বভাদ্র ও অশ্বিনীতে দক্ষিণে, পুষ্যা ও রোহিণীতে পশ্চিমে, হস্তা ও উত্তরফল্গুনীতে উত্তরে যাত্রা করিলে মৃত্যু হয়।

নক্ষত্রামৃতযোগ। রবিবারে উত্তরফল্গুনী উত্তরাষাঢ়া উত্তরভাদ্রপদ রোহিণী পুষ্যা হস্তা মূলা ও রেবতী; সোমবারে শ্রবণা ধনিষ্ঠা রোহিণী মৃগশিরা পূর্ব্বফল্গুনী উত্তরফল্গুনী পূর্ব্বভাদ্রপদ উত্তরভাদ্রপদ হস্তা ও অশ্বিনী; মঙ্গলবারে পুষ্যা অশ্লেষা কৃত্তিকা স্বাতী উত্তরভাদ্রপদ ও রেবতী; বুধবারে কৃত্তিকা রোহিণী শতভিষা ও অনুরাধা; বৃহস্পতিবারে স্বাতী পুনর্ব্বসু পুষ্যা ও অনুরাধা; শুক্রবারে পূর্ব্বফল্গুনী উত্তরফল্গুনী পূর্ব্বভাদ্রপদ উত্তরভাদ্রপদ অশ্বিনী শ্রবণা ও অনুরাধা এবং শনিবারে স্বাতী ও রোহিণী নক্ষত্র হইলে নক্ষত্রামৃতযোগ হয়।

সিদ্ধিযোগ কথন—শুক্রবারে নন্দা, বুধবারে ভদ্রা, শনিবারে রিক্তা, মঙ্গলবারে জয়া, বৃহস্পতিবারে পূর্ণা তিথি হইলে সিদ্ধিযোগ হয়।

তিথ্যমৃতযোগ কথন—রবি এবং সোমবারে পূর্ণা, মঙ্গলবারে ভদ্রা, বৃহস্পতিবারে জয়া, শুক্রবারে রিক্তা, বুধ ও শনিবারে নন্দা তিথি হইলে তিথ্যমৃতযোগ হয়।

পাপযোগকথন—রবি ও মঙ্গলবারে নন্দা, সোম ও শুক্রবারে ভদ্রা, বুধবারে জয়া, বৃহস্পতিবারে রিক্তা, শনিবারে পূর্ণা তিথি হইলে পাপযোগ কহে।

দিনদগ্ধা কথন—রবিবার দ্বাদশী, সোমবার একাদশী, মঙ্গলবার দশমী, বুধবার তৃতীয়া, বৃহস্পতিবার ষষ্ঠী, শুক্রবার দ্বিতীয়া ও শনিবার সপ্তমী হইলে তাহাকে দিনদগ্ধা কহে।

মহাদগ্ধা কথন—রবিবারে দ্বাদশী ও মঘা, সোমবারে একাদশী ও কৃত্তিকা, মঙ্গলবারে দশমী ও আর্দ্রা, বুধবারে তৃতীয়া ও মূলা, বৃহস্পতিবারে ষষ্ঠী ও ভরণী, শুক্রবারে দ্বিতীয়া ও অশ্বিনী এবং শনিবারে সপ্তমী ও অশ্লেষা হইলে মহাদগ্ধা হয়।

ত্র্যমৃতযোগ।—রবি ও মঙ্গলবারে নন্দা স্বাতী শতভিষা আর্দ্রা রেবতী চিত্রা অশ্লেষা মূলা কৃত্তিকা; শুক্র ও সোমবারে ভদ্রা পূর্ব্বফল্গুনী উত্তরফল্গুনী পূর্ব্বভাদ্রপদ ও উত্তরভাদ্রপদ; বুধবারে জয়া মৃগশিরা শ্রবণা পুষ্যা জ্যেষ্ঠা ভরণী অভিজিৎ ও অশ্বিনী; বৃহস্পতিবারে রিক্তা উত্তরাষাঢ়া বিশাখা অনুরাধা মঘা পুনর্ব্বসু ও পূর্ব্বাষাঢ়া এবং শনিবারে পূর্ণা রোহিণী হস্তা ও ধনিষ্ঠা হইলে ত্র্যমৃতযোগ হয়। এই যোগ যাত্রাদিতে শ্রেষ্ঠ ও অভিমত ফল প্রদান করে।

অমৃতযোগ। বিষ্টিভদ্রা, ব্যতীপাত, পাপযোগ ইত্যাদি অশুভযোগ সকলকে অমৃতযোগ সূর্য্য কর্ত্তৃক অন্ধকার নাশের ন্যায় বিনাশ করে।

বিষযোগ। নক্ষত্রামৃত ও সিদ্ধিযোগ যদি এক দিবসে মিলিত হয়, তাহা হইলে বিষযোগ হয়। যেমন মধু ও ঘৃত একত্রে বিষ হয়, সেইরূপ দুষ্ট হয়। সুতরাং সে দিন যাত্রা করিবে না।

বার নক্ষত্রযোগে মৃত্যুযোগ। রবিবারে অনুরাধা, সোমবারে উত্তরাষাঢ়া, মঙ্গলবারে শতভিষা, বুধবারে অশ্বিনী, বৃহস্পতিবারে মৃগশিরা, শুক্রবারে অশ্লেষা ও শনিবারে হস্তা হইলে মৃত্যুযোগ হয়। ইহাতে যাত্রা করিলে মৃত্যু হয়।

তিথি নক্ষত্রযোগে মৃত্যুযোগ। প্রতিপদ তিথিতে উত্তরাষাঢ়া, নবমীতে কৃত্তিকা, অষ্টমীতে পূর্ব্বভাদ্রপদ, একাদশীতে রোহিণী, দ্বাদশীতে অশ্লেষা এবং ত্রয়োদশীতে মঘা নক্ষত্র হইলে মৃত্যুযোগ হয়, ইহাতে যাত্রা করিলে ইন্দ্রতুল্য ব্যক্তিও বিনাশ প্রাপ্ত হয়।

যোগিনী কথন—প্রতিপদ ও নবমীতে পূর্ব্বদিকে, তৃতীয়া ও একাদশীতে অগ্নিকোণে, পঞ্চমী ও ত্রয়োদশীতে দক্ষিণে, চতুর্থী ও দ্বাদশীতে নৈর্ঋত-কোণে, ষষ্ঠী ও চতুর্দ্দশীতে পশ্চিমে, সপ্তমী ও পূর্ণিমাতে বায়ুকোণে, দ্বিতীয়া ও দশমীতে উত্তরে, অষ্টমী ও অমাবস্যাতে ঈশানে যোগিনী বাস করেন। যোগিনীর শেষ নয় দণ্ড অবশ্য পরিত্যাগ করিবে। দক্ষিণ ও সম্মুখস্থ যোগিনীতে যাত্রা করিলে বধব ন্ধনাদি হয়। বাম ও পৃষ্ঠস্থিত যোগিনী সর্ব্বার্থ সিদ্ধি দান করেন।

দিক্ নির্ণয় চক্র।

২ উত্তর ১০

৭,১৫ বায়ু | ঈশান ৮,৩০

৬,১৪ পশ্চিম — পূর্ব্ব ১,৯

৪,১২ নৈর্ঋত | অগ্নি ৩,১১

৫ দক্ষিণ ১৩

যাত্রায় লগ্ন নিরূপণ। মেষ ধনু ও তুলালগ্নে যাত্রা করিলে বিলম্বে কার্য্য সিদ্ধি হয়, মকর ক র্কট ও বৃশ্চিক লগ্নে যাত্রায় মরণ, সিংহ বৃষ ও কুম্ভ লগ্নে যাত্রায় সর্ব্বার্থসিদ্ধি, কন্যা মিথুন ও মীন লগ্নে অভিমত ফল লাভ হয়।

করণ প্রকরণ। ১ বব, ২ বালব, ৩ কৌলব, ৪ তৈতিল, ৫ গর, ৬ বণিজ, ৭ বিষ্টি, এতদ্ভিন্ন শকুনি, চতুষ্পাদ, নাগ ও কিন্তুঘ্ন।

যোগ। ১ বিষ্কুম্ভ, ২ প্রীতি, ৩ আয়ুষ্মান, ৪ সৌভাগ্য, ৫ শোভন, ৬ অতিগণ্ড, ৭ সুকর্ম্মা, ৮ ধৃতি, ৯ শূল, ১০ গণ্ড, ১১ বৃদ্ধি, ১২ ধ্রুব, ১৩ ব্যাঘাত, ১৪ হর্ষণ, ১৫ বজ্র, ১৬ অসৃক, ১৭ ব্যতীপাত, ১৮ বরীয়ান, ১৯ পরিঘ, ২০ শিব, ২১ সিদ্ধ, ২২ সাধ্য, ২৩ শুভ, ২৪ শুক্র, ২৫ ব্রহ্ম, ২৬ ইন্দ্র, ২৭ বৈধৃতি।

যোগবর্জ্জ্য দণ্ড কথন। পরিঘযোগের প্রথমার্দ্ধ, বিষ্কুম্ভযোগের প্রথম ৫ দণ্ড, শূলের ৬ দণ্ড, গণ্ড অতিগণ্ড ও ব্যাঘাতের ৬ দণ্ড, হর্ষণ ও বজ্রের ৯ দণ্ড এবং বৈধৃতি ও ব্যতীপাত যোগের সমস্ত পরিত্যাগ করিয়া শুভকার্য্য করিবে। অপর যোগে নামরূপ ফল জানিবে।

মেষাদি দ্বাদশ রাশির নাম। ১ মেষ, ২ বৃষ, ৩ মিথুন, ৪ কর্কট, ৫ সিংহ, ৬ কন্যা, ৭ তুলা, ৮ বৃশ্চিক, ৯ ধনু, ১০ মকর, ১১ কুম্ভ, ১২ মীন।

মেষাদি দ্বাদশ রাশি বৈশাখাদি দ্বাদশ মাসে যথাক্রমে সূর্য্য ভোগ করিয়া থাকেন।

রাশিজ্ঞান। মেষরাশি—অশ্বিনী ভরণী ও কৃত্তিকার ১ পাদ; বৃষ—কৃত্তিকার শেষ ৩ পাদ রোহিণী ও মৃগশিরার ২ পাদ; মিথুন—মৃগশিরার শেষ ২ পাদ আর্দ্রা ও পুনর্ব্বসুর ৩ পাদ; কর্কট—পুনর্ব্বসুর শেষ ১ পাদ পুষ্যা এবং অশ্লেষা; সিংহ—মঘা পূর্ব্বফল্গুনী ও উত্তর ফল্গুনীর ১ পাদ; কন্যা—উত্তর ফল্গুনীর শেষ ৩ পাদ হস্তা ও চিত্রার ২ পাদ; তুলা—চিত্রার শেষ ২ পাদ স্বাতী ও বিশাখার ৩ পাদ; বৃশ্চিক—বিশাখার শেষ ১ পাদ অনুরাধা এবং জ্যেষ্ঠা; ধনু—মূলা পূর্ব্বাষাঢ়া ও উত্তরাষাঢ়ার ১ পাদ; মকর—উত্তরাষাঢ়ার শেষ ৩ পাদ শ্রবণা ও ধনিষ্ঠার ২ পাদ; কুম্ভ—ধনিষ্ঠার শেষ ২ পাদ শতভিষা এবং পূর্ব্বভাদ্রপদের ৩ পাদ; মীন—পূর্ব্বভাদ্রপদের শেষ ১ পাদ উত্তরভাদ্রপদ ও রেবতী।

নবগ্রহ। সূর্য্য চন্দ্র মঙ্গল বুধ বৃহস্পতি শুক্র শনি রাহু ও কেতু এই নবগ্রহ।

শুভাশুভ গ্রহকথন। কৃষ্ণাষ্টমী হইতে শুক্লাষ্টমী পর্য্যন্ত চন্দ্র, রবি, মঙ্গল, শনি, পাপযুক্ত বুধ, রাহু ও কেতু পাপগ্রহ; তদ্ভিন্ন শুভগ্রহ।

গ্রহগণের স্ত্রী পুরুষাদি। সূর্য্য মঙ্গল ও বৃহস্পতি পুরুষ, চন্দ্র ও শুক্র স্ত্রী, বুধ ও শনি ক্লীব গ্রহ।

গ্রহগণের মিত্রশত্রুসমগ্রহ কথন। রবির শত্রু শুক্র ও শনি, বুধ সম, অবশিষ্ট গ্রহগণ মিত্র। চন্দ্রের মিত্র রবি ও বুধ, অবশিষ্ট গ্রহ সম, ইহার শত্রু নাই। মঙ্গলের মিত্র রবি চন্দ্র ও বৃহস্পতি, বুধ শত্রু, অবশিষ্ট সমগ্রহ। বুধের মিত্র রবি ও শুক্র, চন্দ্র শত্রু, অবশিষ্ট সমগ্রহ। বৃহস্পতির শত্রু বুধ, শুক্র ও শনি সম, অবশিষ্ট গ্রহ মিত্র। শুক্রের মিত্র বুধ ও শনি, মঙ্গল ও বৃহস্পতি সম, অবশিষ্ট গ্রহ শত্রু। শনির মিত্র বুধ ও শুক্র, বৃহস্পতি সম, অবশিষ্ট গ্রহ শত্রু।

গ্রহগণের জাত্যধিপতি কথন। বৃহস্পতি ও শুক্র ব্রাহ্মণ; মঙ্গল ও সূর্য্য ক্ষত্রিয়; চন্দ্র বৈশ্য; বুধ শূদ্র এবং শনি অন্ত্যজ জাতির অধিপতি।

গ্রহগণের বেদাধিপতি কথন। ঋগ্বেদের অধিপতি বৃহস্পতি, যজুর্ব্বেদের অধিপতি শুক্র, সামবেদের অধিপতি মঙ্গল ও অথর্ব্ববেদের অধিপতি বুধ।

রাশিগণের অধিপতি। মেষ ও বৃশ্চিকের অধিপতি মঙ্গল, বৃষ ও তুলার শুক্র, মিথুন ও কন্যার বুধ, কর্কটের চন্দ্র, সিংহের রবি, ধনু ও মীনের বৃহস্পতি, মকর ও কুম্ভের শনি।

গ্রহগণের উচ্চ ও নীচস্থান। প্রত্যেক রাশি ত্রিশ অংশে বিভক্ত। মেষের ১০ অংশ রবি, বৃষের ৩ অংশ চন্দ্র, মকরের ২৮ অংশ মঙ্গল, কন্যার ১৫ অংশ বুধ, কর্কটের ৫ অংশ বৃহস্পতি, মীনের ২৭ অংশ শুক্র ও তুলার ২০ অংশ পর্য্যন্ত শনি উচ্চ। এই সকল অংশের অন্ত্য অংশ অর্থাৎ রবির দশম, চন্দ্রের তৃতীয় ইত্যাদি অংশ সেই সেই গ্রহের স্বচ্চস্থান জানিবে। যে যে গ্রহের যে যে রাশির যে যে অংশ উচ্চ ও স্বচ্চস্থান বলা হইল, সেই সেই গ্রহের সেই সেই রাশির ৭ম রাশির সেই সেই অংশ নীচ ও সুনীচস্থান জানিবে।

গ্রহগণের মূল ত্রিকোণস্থান। সিংহরাশির ২০ অংশ পর্য্যন্ত রবির, বৃষের ৩ অংশের পর ৩০ অংশ পর্য্যন্ত চন্দ্রের, মেষের ১২ অংশ পর্য্যন্ত মঙ্গলের, কন্যার ১৫ অংশের পর ২৫ অংশ পর্য্যন্ত বুধের, ধনুর ১০ অংশ পর্য্যন্ত বৃহস্পতির, তুলার ১৫ অংশ পর্য্যন্ত শুক্রের, কুম্ভের ২০ অংশ পর্য্যন্ত শনির মূল ত্রিকোণ স্থান।

রাহুর মিথুনরাশির ২০ অংশে উচ্চ, কুম্ভ মূল ত্রিকোণ, কন্যারাশি স্বগৃহ, শুক্র ও শনি মিত্র, সূর্য্য চন্দ্র ও মঙ্গল শত্রু, অবশিষ্ট গ্রহ সম।

গ্রহগণের দৃষ্টিকথন। তৃতীয় ও দশমস্থানে গ্রহগণের পাদদৃষ্টি, নবম ও পঞ্চমস্থানে দ্বিপাদদৃষ্টি, চতুর্থ ও অষ্টমস্থানে ত্রিপাদদৃষ্টি, সপ্তমস্থানে পূর্ণদৃষ্টি থাকে এবং তৃতীয় ও দশমস্থানে শনি ও পঞ্চম ও নবমস্থানে বৃহস্পতি, চতুর্থ ও অষ্টমস্থানে মঙ্গল পূর্ণদৃষ্টি করিয়া সম্পূর্ণ ফল প্রদান করেন। গ্রহগণ স্থিতিস্থান দ্বিতীয় ষষ্ঠ একাদশ ও দ্বাদশস্থানে দৃষ্টি করেন না।

রাহুর দৃষ্টি কথন।—পঞ্চম সপ্তম নবম ও দ্বাদশ স্থানে পূর্ণদৃষ্টি, দ্বিতীয় ও দশম স্থানে ত্রিপাদ দৃষ্টি, তৃতীয় চতুর্থ ষষ্ঠ ও অষ্টম স্থানে অর্দ্ধদৃষ্টি করেন, স্বস্থানেও একাদশ স্থানে দৃষ্টি করেন না।

গ্রহগণের বলাবলনির্ণয়। স্বোচ্চগৃহস্থ গ্রহ শ্রেষ্ঠবল, মূল ত্রিকোণ ও স্বগৃহস্থ মধ্যবল, মিত্রগৃহস্থ অথবা শুভদৃষ্ট অল্প বল।

রবিশুদ্ধি। জন্মরাশি হইতে তৃতীয় ষষ্ঠ দশম ও একাদশ স্থানগত হইলে শুদ্ধ হয় এবং মাসের ১৩ দিন পরে দ্বিতীয় পঞ্চম ও নবম স্থানগত রবি শুদ্ধ হয়।

চন্দ্রশুদ্ধি। জন্মরাশি হইতে কর্ম্ম দিবসের চন্দ্রভোগ্য রাশি যদি প্রথম তৃতীয় ষষ্ঠ সপ্তম দশম কিম্বা একাদশ হয় তাহা হইলে চন্দ্রশুদ্ধ, আর শুক্লপক্ষে দ্বিতীয় পঞ্চম ও নবম হইলেও চন্দ্রশুদ্ধ হয়। যাত্রাদি সকল কার্য্যে চন্দ্রশুদ্ধি আবশ্যক। যদি পূর্ব্বোক্ত প্রকারে চন্দ্রশুদ্ধ না হয় তবে যাত্রাদি সমুদয় কার্য্য কর্ম্মকর্ত্তার জন্মরাশি হইতে দ্বাদশ চতুর্থ ও নবম চন্দ্র, শুক্র শনি মঙ্গল বৃহস্পতি কিংবা রবির সপ্তম রাশি হইলে শুভ দাতা হন, এবং জন্মরাশি হইতে অষ্টম পঞ্চম ও দ্বিতীয় চন্দ্র যথাক্রমে শুক্রাদির দশম পঞ্চম ও অষ্টম হইলে শুভদাতা হন; ইহাকে বামবেধে চন্দ্রশুদ্ধি কহে।

শুক্লপক্ষে চন্দ্র বলবান ও কৃষ্ণপক্ষে তারা বলবতী; অতএব শুক্ল ও কৃষ্ণপক্ষে যথাক্রমে চন্দ্র ও তারাশুদ্ধির প্রয়োজন।

ঘাতচন্দ্র কথন। মেষরাশির প্রথম, বৃষের পঞ্চম, মিথুনের নবম, কর্কটের দ্বিতীয়, সিংহের ষষ্ঠ, কন্যার দশম, তুলার তৃতীয়, বৃশ্চিকের সপ্তম, ধনুর চতুর্থ, মকরের অষ্টম, কুম্ভের একাদশ ও মীনের দ্বাদশ চন্দ্র ঘাতচন্দ্র হয়।

স্ত্রীজাতির ঘাতচন্দ্র। মেষের প্রথম, বৃষের অষ্টম, মিথুনের সপ্তম, কর্কটের নবম, সিংহের ষষ্ঠ, কন্যার তৃতীয়, তুলার চতুর্থ, বৃশ্চিকের দ্বিতীয়, ধনুর দশম, মকরের একাদশ, কুম্ভের পঞ্চম, মীনের দ্বাদশ চন্দ্র ঘাত হয়, ইহা মূহূর্ত্ত গণপতি গ্রন্থে উক্ত আছে।

ঘাতচন্দ্রফল। গর্গাচার্য্য কহেন ঘাতচন্দ্রে যাত্রা ও বিবাহাদি কার্য্য ক্লেশ ও মরণের নিমিত্ত হয়।

গ্রহশুদ্ধি। জন্ম রাশি হইতে কেতু, রাহু, মঙ্গল, শনি ও রবি তৃতীয় ষষ্ঠ দশম ও একাদশস্থ হইলে, চন্দ্র তৃতীয় ষষ্ঠ সপ্তম দশম ও একাদশস্থ হইলে, বৃহস্পতি দ্বিতীয় পঞ্চম সপ্তম নবম ও একাদশস্থ হইলে, বুধ দ্বিতীয় চতুর্থ ষষ্ঠ অষ্টম দশম একাদশ ও দ্বাদশস্থ হইলে, শুক্র ষষ্ঠ সপ্তম ও দশম ভিন্ন রাশিস্থ হইলে শুভ হয়।

জন্মনক্ষত্রাদি। পুরুষের জন্ম নক্ষত্র হইতে নয়টি করিয়া তারা জন্ম সম্পৎ বিপদ ক্ষেম প্রত্যরি সাধক বধ মিত্র ও পরমমিত্র নামে অভিহিত হয়; ইহাদের মধ্যে বিপৎ প্রত্যরি ও বধ এই তিন তারা অশুভ; ইহা ভিন্ন তারা শুভ। শুভতারাতে সকল শুভ কার্য্য হইয়া থাকে। কিন্তু বিবাহ নবান্নাদি শ্রাদ্ধ ভৈষজ্য যাত্রা এবং ক্ষৌরকর্ম্মে তিন জন্মতারা পরিত্যাগ করিবে।

প্রত্যরি নক্ষত্র—জন্মনক্ষত্র হইতে পঞ্চম চতুর্দ্দশ ও ত্রয়োবিংশ নক্ষত্রকে যথাক্রমে প্রথম দ্বিতীয় ও তৃতীয় প্রত্যরি কহে। প্রথম প্রত্যরিতে যাত্রাদি শুভকার্য্য করিলে কার্য্যসিদ্ধ হয়, দ্বিতীয় প্রত্যরি সকল কার্য্যে শুভ ও তৃতীয় প্রত্যরি তারাতে যাত্রাদি করিলে বিনাশ হয়।

তারা প্রতিকার—বিপত্তারায় গুড়, জন্মতারায় শাক, প্রত্যরিতারায় লবণ এবং বধতারায় তিল ও স্বর্ণদান করিয়া যাত্রাদি করিলে অশুভ নাশ হয়।

## গ্রহগণের রাশিসঞ্চার ফল।

রবির গোচরফল। রবি জন্মরাশিতে থাকিলে স্থাননাশ, দ্বিতীয়ে ভয়, তৃতীয়ে ঐশ্বর্য্য, চতুর্থে মানহানি, পঞ্চমে দীনতা, ষষ্ঠে শত্রুহানি, সপ্তমে অর্থহানি, অষ্টমে পীড়া, নবমে কান্তিক্ষয়, দশমে কর্ম্মলাভ, একাদশে ধনলাভ ও দ্বাদশে থাকিলে বিত্তনাশ ও মহাবিপদ উপস্থিত হয়।

চন্দ্রের গোচরফল। চন্দ্র জন্মরাশিতে থাকিলে অর্থলাভ, দ্বিতীয়ে বিত্তনাশ, তৃতীয়ে দ্রব্যলাভ, চতুর্থে চক্ষুঃপীড়া, পঞ্চমে কার্য্যহানি, ষষ্ঠে বিত্তলাভ, সপ্তমে বিত্ত সহিত স্ত্রীলাভ, অষ্টমে মৃত্যু, নবমে রাজভয়, দশমে মহাসুখ, একাদশে ধনবৃদ্ধি, দ্বাদশে থাকিলে ধননাশ ও রোগ হয়।

কুজের গোচর ফল। মঙ্গল জন্মরাশিস্থ হইলে শত্রুভয়, দ্বিতীয়ে ধননাশ, তৃতীয়ে অর্থলাভ, চতুর্থে শত্রুভয়, পঞ্চমে প্রাণনাশ, ষষ্ঠে বিত্তলাভ, সপ্তমে শোক, অষ্টমে অস্ত্রাঘাত, নবমে কার্য্যহানি, দশমে শুভ, একাদশে ভূমিলাভ ও দ্বাদশস্থ হইলে রোগ ও অর্থনাশ হইয়া থাকে।

বুধের গোচর ফল। বুধ জন্মরাশিস্থ হইলে বন্ধন, দ্বিতীয়ে ধনলাভ, তৃতীয়ে বধ ও শত্রুভয়, চতুর্থে অর্থলাভ, পঞ্চমে অসুখ, ষষ্ঠে স্থানলাভ, সপ্তমে বহু প্রকার পীড়া, অষ্টমে ধনলাভ, নবমে মহাপীড়া, দশমে শুভ, একাদশে অর্থলাভ ও দ্বাদশে বিত্তনাশ হয়।

বৃহস্পতির গোচরফল। বৃহস্পতি জন্মরাশিস্থ হইলে ভয়, দ্বিতীয়ে অর্থলাভ, তৃতীয়ে শারীরিক ক্লেশ, চতুর্থে অর্থনাশ, পঞ্চমে শুভ, ষষ্ঠে অশুভ, সপ্তমে রাজপূজা, অষ্টমে ধননাশ, নবমে ধনবৃদ্ধি, দশমে প্রণয়ভঙ্গ, একাদশে স্থান ও ধনলাভ এবং দ্বাদশে শারীরিক ও মানসিক পীড়া হয়।

শুক্রের গোচর ফল। শুক্র জন্মরাশিতে থাকিলে শত্রুনাশ, দ্বিতীয়ে অর্থলাভ, তৃতীয়ে শুভকর, চতুর্থে ধনলাভ, পঞ্চমে পুত্রলাভ, ষষ্ঠে শত্রুবৃদ্ধি, সপ্তমে শোক, অষ্টমে অর্থলাভ, নবমে বিবিধ বস্ত্রলাভ, দশমে অশুভকর, একাদশে বহুপ্রকার ধনলাভ ও দ্বাদশে থাকিলে ধনাগম হয়।

শনির গোচর ফল। শনি জন্মরাশিস্থ হইলে বিত্তনাশ ও সন্তাপ, দ্বিতীয়ে চিত্তক্লেশ, তৃতীয়ে শত্রুনাশ ও বিত্তলাভ, চতুর্থে শত্রুবৃদ্ধি, পঞ্চমে পুত্র ভৃত্য ও অর্থনাশ, ষষ্ঠে অর্থলাভ, সপ্তমে অনিষ্টপাত, অষ্টমে দেহপীড়া, নবমে ধনক্ষয়, দশমে মানসিক উদ্বেগ, একাদশে বিত্তলাভ ও দ্বাদশে অনর্থ হয়।

রাহুর গোচর ফল। রাহু জন্ম, দ্বিতীয়, চতুর্থ, পঞ্চম, সপ্তম, অষ্টম, নবম বা দ্বাদশ রাশিতে থাকিলে অর্থক্ষয়, শত্রুভয়, বহুপ্রকার কার্য্যহানি, রোগ, প্রবাস, অগ্নিভয় ও মৃত্যু হয়। এতদ্ভিন্ন স্থানে থাকিলে শুভফল প্রদান করেন।

কেতুর গোচর ফল। কেতুর জন্মরাশি হইতে তৃতীয়, ষষ্ঠ, দশম কিম্বা একাদশ রাশিতে থাকিলে মনুষ্যের সম্মান ভোগ রাজপূজা সুখ ও অর্থলাভ হয় এবং আজ্ঞাকারী পুরুষ ও স্ত্রী হইতে সুখসম্ভোগ ও পুণ্যসঞ্চয় এবং অপর স্থানে থাকিলে অশুভ হয়।

গোচরফলকাল। রবি ও মঙ্গলগ্রহ রাশি প্রবেশকালে, বৃহস্পতি ও শুক্র মধ্য সময়ে, শনি ও চন্দ্র বিনির্গমন কালে এবং বুধগ্রহ সকল সময়ে গোচরফল প্রদান করেন।

গ্রহসংক্রমণকালে চন্দ্রশুদ্ধিফল। মানবগণের শুভ চন্দ্রে গ্রহসঞ্চার হইলে গোচরো

অশুভ হইলেও শুভ ফল দেন। আর অশুভ চন্দ্রে গ্রহ সঞ্চার হইলে গোচরে শুভ হইলেও অশুভ ফল দেন।

## বিবাহ ব্যবস্থা। (১)

যুগ্মবর্ষে বিবাহে কন্যা বিধবা ও অযুগ্মে দুর্ভাগা হয়। অতএব গর্ভ হইতে গণনা করিয়া যুগ্মবর্ষে বিবাহ দিলে কন্যা পতিব্রতা হয়. জন্মমাসাবধি অযুগ্মবর্ষে তিন মাসের পর এবং যুগ্মবর্ষে তিনমাস পর্য্যন্ত গর্ভান্বিত যুগ্ম। এই সময়ে বিবাহ দিলে কন্যা সাধ্বী ও পুত্রবতী হয়।

বিবাহমাস নিষেধ কথন। আষাঢ়মাসে বিবাহ হইলে কন্যা ধনধান্যভোগরহিতা, শ্রাবণে মৃতবৎসা, ভাদ্রে বেশ্যা, আশ্বিনে মৃত্যু, কার্ত্তিকমাসে রোগযুক্তা, পৌষে আচার-ভ্রষ্টা ও স্বামীবিয়োগিনী, চৈত্রে কন্যা মদনোন্মত্তা হয়। তদ্ভিন্ন মাসে বিবাহ হইলে কন্যা পতিব্রতা ও ঐশ্বর্য্যযুক্তা হয়। কিন্তু যে সকল মাসে দোষ কথিত হইয়াছে তাহা কন্যার দশ বর্ষের মধ্যে জানিবে। অরক্ষণীয়া কন্যার পক্ষে পৌষ ও চৈত্র পরিত্যাগ করিয়া অন্য মাসে বিবাহ দেওয়া যাইতে পারে।

বিবাহবার কথন। সোম বুধ বৃহস্পতি ও শুক্র এই চারিবারে বিবাহ হইলে সৌভাগ্যশালিনী হয় এবং রবি মঙ্গল ও শনিবার বিবাহ হইলে কন্যা কুলটা হয়। কিন্তু (গর্গমতে) রাত্রিতে বারদোষ হয় না, বিশেষতঃ রবি মঙ্গল ও শনিবারে রাত্রিতে বারদোষ থাকে না।

বিবাহ তিথি কথন। অমাবস্যা বিষ্টিভদ্রা ও রিক্তা তিথিতে বিবাহ হইলে শীঘ্র যমালয় প্রাপ্ত হয়। কিন্তু শনিবারে রিক্তা হইলে কন্যা পতিপুত্রবর্দ্ধিনী হয়।

বিবাহনক্ষত্র কথন। রেবতী, উত্তরফল্গুনী, উত্তরাষাঢা, উত্তরভাদ্রপদ, রোহিণী, মৃগশিরা, মূলা, অনুরাধা, মঘা, হস্তা ও স্বাতী এই সকল নক্ষত্রে এবং মিথুন, কন্যা, তুলা লগ্নে বিবাহ প্রশস্ত। চিত্রা, শ্রবণা, ধনিষ্ঠা ও অশ্বিনীনক্ষত্র আপদ্বিষয়ে ও যজুর্ব্বেদী বিবাহে প্রশস্ত।

মঘা মূলা ও রেবতীনক্ষত্রে বিবাহ নিষেধ। মঘ ও মূলা নক্ষত্রের আদ্যপাদ এবং রেবতী নক্ষত্রের চতুর্থপাদ পরিত্যাগ করিয়া বিবাহ দিবে। কারণ ইহাতে বিবাহ হইলে প্রাণনাশ হয়।

বিবাহযোগ নিষেধ কথন। ব্যতীপাতযোগে বিবাহ হইলে কুলচ্ছেদ, পরিঘযোগে কন্যা স্বামীঘাতিনী, বৈধৃতিযোগে বিধবা, অতিগণ্ডযোগে বিষদগ্ধা. ব্যাঘাতযোগে ব্যাধি, হর্ষণযোগে শোকার্ত্তা, শূলযোগে শূলরোগ ও ব্রণ, গণ্ডযোগে রোগভয়, বিষ্কুম্ভযোগে সর্প দংশন এবং বজ্রযোগে মরণ হয়। অতএব এই সকল যোগ ভিন্ন অন্য যোগে বিবাহ প্রশস্ত। যে যে যোগের যতক্ষণ পর্য্যন্ত শুভকার্য্য সকল ত্যাগ করিতে হইবে বলিয়া পূর্ব্বে কথিত হইয়াছে, সেইক্ষণের মধ্যে এই সকল ফল জানিবে।

যুতযামিত্রবেধ। চন্দ্র পাপগ্রহের সপ্তমরাশিতে হইলে যামিত্রবেধ ও পাপযুক্ত হইলে যুতবেধ হয়, ইহাকে যত্নপূর্ব্বক পরিত্যাগ করিবে। ইহাতে যাত্রা করিলে বিপদ, গৃহারম্ভ ও প্রবেশে পুত্রহানি, ক্ষৌরকর্ম্মে রোগ, বিবাহে বৈধব্য, উপনয়নে মরণ, পুংসবনে শূলরোগ হয়।

---

(১) দশবিধ সংস্কারের মধ্যে যৌবনাবস্থার সংস্কার বিবাহ।

যামিত্রবেধ। কর্ম্মকালীন রাশির সপ্তমে যদি শনি ও মঙ্গল থাকেন তাহা হইলে যামিত্রবেধ হয়। তাহাতে বিবাহ, যাত্রা, চূড়াকরণ, গৃহারম্ভ ও গৃহপ্রবেশ করিবে না।

যামিত্রবেধ প্রতিপ্রসব। চন্দ্র যদি বৃষে বা কর্কটে থাকেন কিম্বা পূর্ণ হন, অথবা মিত্রগৃহ ও শুভগ্রহের গৃহে থাকেন অথবা মিত্র কি শুভগ্রহ কর্ত্তৃক দৃষ্ট হন, তবে চন্দ্র যামিত্রবেধ-দোষ বিনাশ করিয়া সুখদায়ক হন।

সপ্তশলাকা। উত্তর-দক্ষিণে সাত রেখা ও পূর্ব্ব-পশ্চিমে সাত রেখা দিবে। পরে উত্তর দিকের প্রথম রেখা অবধি কৃত্তিকাদি করিয়া অভিজিৎ সহ অষ্টাবিংশতি নক্ষত্র বসাইবে। যে নক্ষত্রে বিবাহ হইবে তাহাতে কিম্বা তদ্রেখার সম্মুখবর্ত্তী নক্ষত্রে কোন গ্রহ যদি থাকেন তবে সপ্তশলাকা বেধ হয়। তাহাতে বিবাহ নিষেধ।

৩ ৪ ৫ ৬ ৭ ৮ ৯

২ ১০
১ ১১
২৭ ১২
২৬ ১৩
২৫ ১৪
২৪ ১৫
২৩ ১৬

২২ ২১ ২০ ১৯ ১৮ ১৭

উত্তরাষাঢ়ার শেষ পাদ ও শ্রবণার প্রথম পঞ্চদশাংশ অভিজিৎ, তাহার সহিত রোহিণীর বেধ। বেধের নিয়ম যথা—কৃত্তিকার সহিত শ্রবণার, রোহিণীর সহিত অভিজিতের এবং মৃগশিরার সহিত উত্তরাষাঢ়ার বেধ ইত্যাদি। ঐরূপ মঘার সহিত ভরণীর, পূর্ব্বফল্গুনীর সহিত অশ্বিনীর বেধ। অর্থাৎ কৃত্তিকা বা শ্রবণায় গ্রহ থাকিলে ঐ নক্ষত্রদ্বয়ে বিবাহ হইবে না।

সপ্তশলাকাবেধদোষকথন।—যে স্ত্রীর বিবাহে চন্দ্র সপ্তশলাকাচক্রে শুভ বা অশুভ গ্রহ দ্বারা বিদ্ধ হন, সেই স্ত্রী রক্তবস্ত্র পরিধান করিয়া রোরুদ্যমানা হইয়া স্বামীর শ্মশানভূমি প্রয়াণ করে।

দশযোগভঙ্গ কথন। কর্ম্মকালে সূর্য্যযুক্ত নক্ষত্র ও কর্ম্মযোগ্য নক্ষত্র একত্র করিয়া যদি সাতাশের অধিক হয়, তবে সাতাশ ত্যাগ করিয়া অবশিষ্ট যাহা থাকে তাহাতে যদি পনর, ছয়, চারি, এক, দশ, উনিশ, সাতাশ, এগার, আঠার বা কুড়ি সংখ্যা হয়, তাহা হইলে দশযোগভঙ্গ হয়; উহাতে বিবাহাদি কার্য্য অশুভ।

বিদ্ধনক্ষত্র প্রতিপ্রসব। সূর্য্য নক্ষত্রের প্রথমপাদে থাকিলে কর্ম্মকালীন নক্ষত্রের চতুর্থপাদ, দ্বিতীয় পাদে থাকিলে তৃতীয় পাদ, তৃতীয় পাদে থাকিলে দ্বিতীয় পাদ ও চতুর্থ পাদে থাকিলে প্রথম পাদ দুষ্ট হয়।

বিবাহলগ্ন নিরূপণ। কন্যা, তুলা, মিথুন, ও ধনুর পূর্ব্বার্দ্ধকাল বিবাহে প্রশস্ত এবং নিন্দ্যলগ্নের দ্বিপদাংশ অর্থাৎ কন্যা, তুলা ও মিথুনের নবাংশ ইষ্ট হয়। যদি লগ্নের সপ্তম অষ্টম ও দ্বাদশ স্থানে শুভগ্রহ না থাকে, দ্বিতীয় তৃতীয় একাদশ স্থানে চন্দ্র থাকে এবং তৃতীয় একাদশ ষষ্ঠ ও অষ্টম স্থানে পাপগ্রহ থাকে, শুক্র ষষ্ঠে ও মঙ্গল অষ্টমে না থাকে তাহা হইলে সেই লগ্ন প্রশস্ত এবং চন্দ্র পাপমধ্যগত হইয়া রবি মঙ্গল শনি শুক্রযুক্ত হইলে তাহাকে ত্যাগ করিবে। বর ও কন্যার দ্বিতীয় দ্বাদশ, অষ্টম ষষ্ঠ, পঞ্চম ও নবম ভিন্ন রাশিতে মিল হইলে রবিশুদ্ধিতে বিবাহ প্রশস্ত।

সুতহিবুকযোগ। বিবাহ সময়ে লগ্ন, চতুর্থ, পঞ্চম, নবম ও দশমে বৃহস্পতি কিম্বা শুক্র থাকিলে সুতহিবুকযোগ হয়। ইহাতে লগ্নের সমস্ত দোষ নাশ ও সুখ বৃদ্ধি করে।

গোধুলি ব্যবস্থা। যে সময়ে পশ্চিম দিক ঈষৎ রক্তবর্ণ হয়, গো-পদোত্থিত ধুলিতে আচ্ছন্ন আকাশে দুই একটী তারকা দৃষ্ট হয়, ভৃগুনন্দন কহেন—সেই সময়ের নাম গোধুলি। মুনিগণ কহেন, বিবাহাদি কার্য্যে গোধুলি তিন প্রকার :—হেমন্ত ও শিশিরকালে সূর্য্য বিনষ্ট কিরণ-জাল হইয়া গোলাকৃতি হইলে, বসন্ত সময়ে সূর্য্য অদৃশ্য হইলে পর, গ্রীষ্মকালে অর্দ্ধাস্তমিত হইলে এবং বর্ষা ও শরৎকালে সূর্য্য অস্তাচলে গমন করিয়া অদৃশ্য হইলে গোধুলি হয়। যে সময়ে বিশুদ্ধ লগ্ন না পাওয়া যায়, সেই সময়ে গোধুলি শুভফল দেয়, অন্যথা অশুভ। গোধুলিতে গ্রহ, নক্ষত্র, তিথি বিষ্টিভদ্রা ইত্যাদি সকলে কদাপি বিঘ্ন করে না; এবং বিবাহাদি কার্য্যে নিরন্তর অব্যাহত হইয়া শুভফল প্রদান করে, ইহা ভৃগুনন্দন কহিয়াছেন।

গোধুলি নিষিদ্ধমাসাদি কথন। অগ্রহায়ণ ও মাঘমাসে গোধুলিতে বিবাহ হইলে কন্যা বিধবা হয়, ফাল্গুনমাসে পুত্র আয়ুঃ ধনাদি বৃদ্ধি হয়, বৈশাখমাসে পতির সুখবর্দ্ধিনী ও ধনবতী, জ্যৈষ্ঠমাসে পতির মানদাত্রী, আষাঢ়মাসে ধনধান্যযুক্তা ও বহুপুত্রিণী হয়। শনিবারে এবং বৃহস্পতিবারে দিবাদণ্ডে গোধুলি নিষিদ্ধ।

দিবা বিবাহ নিষেধ। দিবাভাগে বিবাহ হইলে কন্যা পুত্র বর্জ্জিত, বিরহানলদগ্ধা এবং স্বামীঘাতিনী হয়।

## যোটক বিচার।

বিবাহের পূর্ব্বে বরও কন্যার পরস্পরের জন্মরাশ্যাদি হইতে যে শুভাশুভ বিচার করা যায় তাহাকে যোটক বিচার কহে। ইহা আট প্রকার। বর্ণকূট বশ্যকূট তারাকূট যোনিকূট গ্রহমৈত্রকূট গণকূট ভকূট এবং নাড়ীকূট। নাড়ীকূটে ৮, ভকূটে ৭, গণকূটে ৬, গ্রহমৈত্রকূটে ৫, যোনীকূটে ৪, তারাকূটে ৩, বশ্যকূটে ২, বর্ণকূটে ১ মোট ৩৬ গুণ সমষ্টির মধ্যে অর্দ্ধাধিক হইলে গুণাধিক্য হেতু বিবাহ মিলন শুভ হয়।

বর্ণ কথন। মীন কর্কট বৃশ্চিক—বিপ্রবর্ণ; সিংহ তুলা ধনু—ক্ষত্রিয়বর্ণ; মিথুন, মেষ, কুম্ভ—বৈশ্যবর্ণ; বৃষ মকর কন্যা—শূদ্রবর্ণ। মতান্তরে মীন, কর্কট, বৃশ্চিক—বিপ্রবর্ণ; সিংহ মেষ, ধনুঃ—ক্ষত্রিয়বর্ণ; বৃষ কন্যা মকর—বৈশ্যবর্ণ; মিথুন তুলা কুম্ভ—শূদ্রবর্ণ। শ্রেষ্ঠবর্ণ কন্যার সহিত হীনবর্ণ পুরুষের বিবাহ হইলে মৃত্যু হয়।

বশ্যকূটবিচার। মিথুন তুলা কুম্ভ কন্যা ও ধনুর পূর্ব্বার্দ্ধ দ্বিপদরাশি, বৃষ মেষ সিংহ মকরের পূর্ব্বার্দ্ধ ও ধনুর শেষার্দ্ধ চতুষ্পদরাশি, কর্কট বৃশ্চিক মীন ও মকরের শেষার্দ্ধ কীটরাশি।

কর্কট বৃশ্চিক মীন ধনুর শেষার্দ্ধ, বৃষ মেষ ও মকর ইহারা মিথুন তুলা ধনুর পূর্ব্বার্দ্ধভাগ কুম্ভ ও কন্যারাশির বৈশ্য। কর্কট বৃশ্চিক মীন ও মকরের শেষার্দ্ধ ভিন্ন সমস্তরাশি সিংহ-রাশির বৈশ্য। এই নিয়মে যদি কন্যার রাশি বরের রাশির অধীন হয় তবে শুভ।

তারাকূটবিচার। বরের নক্ষত্র হইতে কন্যার নক্ষত্র পর্য্যন্ত এবং কন্যার নক্ষত্র হইতে বরের নক্ষত্র পর্য্যন্ত যত সংখ্যা তাহাকে ৯ দ্বারা ভাগ করিলে যদি ৩, ৫ অথবা ৭ শেষ থাকে তবে অশুভ; আর ১, ২, ৪, ৬, ৮ বা ০ শেষ থাকিলে শুভ হয়।

যোনিকূটবিচার। অশ্বিনী নক্ষত্রের অশ্বযোনী, ভরণীর হস্তী, কৃত্তিকার মেষ, রোহিণী ও মৃগশিরায় সর্প, আর্দ্রার কুকুর, পুনর্ব্বসুর বিড়াল, পুষ্যার মেষ, অশ্লেষার বিড়াল, মঘা ও

পূর্ব্বফল্গুনীর ইন্দুর, উত্তরফল্গুনীর গো, হস্তার মহিষী, চিত্রার ব্যাঘ্র, স্বাতীর মহিষ, বিশাখার ব্যাঘ্র, অনুরাধা ও জ্যেষ্ঠার হরিণ, মূলার কুকুর, পূর্ব্বাষাঢ়ার বানর, উত্তরাষাঢ়া ও অভিজিতের নকুল, শ্রবণার বানর, ধনিষ্ঠার সিংহ, শতভিষার অশ্ব, পূর্ব্বভাদ্রপদের সিংহ, উত্তরভাদ্রপদের গো, রেবতীর হস্তিযোনী।

গো ও ব্যাঘ্র, হস্তী ও সিংহ, অশ্ব ও মহিষ, কুকুর ও হরিণ, সর্প ও নকুল, বানর ও মেষ, বিড়ালও ইন্দুর, ইহাদের পরস্পর শত্রুতা। এতদ্ভিন্ন বৈরতা অবগত হইয়া দম্পতী রাজা ও ভৃত্য ইহাদের নক্ষত্রানুযায়ী বৈরযোনী হইলে মিলন বর্জন করিতে হইবে।

গ্রহমৈত্রকূটবিচার। গ্রহদিগের মিত্র শত্রু সমগ্রহ কথন দ্রষ্টব্য—পৃষ্ঠা ২২

গণ কথন। হস্তা, স্বাতী, মৃগশিরা, অশ্বিনী, শ্রবণা, পুষ্যা, রেবতী, অনুরাধা ও পুনর্ব্বসু নক্ষত্রে জন্ম হইলে দেবগণ। আর্দ্রা, রোহিণী উত্তরফল্গুনী, উত্তরাষাঢ়া, উত্তরভাদ্রপদ, ভরণী, পূর্ব্বফল্গুনী, পূর্ব্বাষাঢ়া, পূর্ব্বভাদ্রপদনক্ষত্রে নরগণ। জ্যেষ্ঠা, অশ্লেষা বিশাখা, মূলা শতভিষা, ধনিষ্ঠা, কৃত্তিকা, চিত্রা ও মঘা নক্ষত্রে রাক্ষসগণ হয়।

গণ মিলন কথন। স্ব স্ব জাতিতে বিবাহ হইলে শ্রেষ্ঠ, দেবগণে ও নরগণে মধ্যম, দেবগণে ও রাক্ষসগণে বিরোধ, নরগণে ও রাক্ষসগণে মৃত্যু হয়।

নাড়ীবেধ ফল। নাড়ী তিনটী—প্রাঙ্ নাড়ী, মধ্যনাড়ী ও পৃষ্ঠনাড়ী। অশ্বিনী আর্দ্রা পুনর্ব্বসু, উত্তরফল্গুনী, হস্তা, জ্যেষ্ঠা, মূলা, শতভিষা ও পূর্ব্বভাদ্রপদ এই সকল নক্ষত্র প্রাঙ্‌নাড়ীতে অবস্থিত। ভরণী, মৃগশিরা, পুষ্যা, পূর্ব্বফল্গুনী, চিত্রা, অনুরাধা পূর্ব্বাষাঢ়া ধনিষ্ঠা ও উত্তরভাদ্রপদ এই সকল নক্ষত্র মধ্যনাড়ীতে অবস্থিত। কৃত্তিকা, রোহিণী, অশ্লেষা, মঘা স্বাতী, বিশাখা উত্তরাষাঢ়া শ্রবণা ও রেবতী এই সকল নক্ষত্র পৃষ্ঠনাড়ীতে অবস্থিত।

বর ও কন্যার জন্মনক্ষত্র যদি এক নাড়ীতে অবস্থিত হয়, তাহা হইলে নাড়ীবেধ দোষ হয়।

ঐ নাড়ীবেধ প্রাঙনাড়ীগত হইলে কন্যা বিধবা হয়, পৃষ্ঠনাড়ী গত হইলে কন্যার মৃত্যু হয় এবং মধ্যনাড়ীগত হইলে উভয়েরই মৃত্যু হয়।

রাজযোটক কথন। বর ও কন্যার এক রাশি বা সমসপ্তক (অর্থাৎ বৃষ ও বৃশ্চিক, কর্কট ও মকর, কন্যা ও মীন বর ও কন্যার পরস্পর রাশি হইলে তাহকে সমসপ্তক কহে) ও চতুর্থ দশম কিম্বা তৃতীয় একাদশ হইলে রাজযোটক হয়; ইহাতে বিবাহ দিলে শুভ হয়।

বিষম সপ্তম কথন। বর ও কন্যার মেষ ও তুলা, মিথুন ও ধনুঃ, সিংহ ও কুম্ভ, পরস্পর রাশি হইলে বিষমসপ্তম যোটক হয়; ইহাতে বিবাহ দিলে কন্যার মৃত্যু তুল্য ফল হয়।

দ্বিদ্বাদশ নবপঞ্চম কথন। বরের রাশি হইতে কন্যার রাশি দ্বিতীয় হইলে কন্যা বিত্তনাশিনী, দ্বাদশ হইলে ধনবিশিষ্টা এবং পতিপ্রিয়া, পঞ্চম হইলে পুত্রনাশিনী ও নবম হইলে পতিপ্রিয়া ও পুত্রবতী হয়।

মিত্রষড়ষ্টক। মকর ও মিথুন, কন্যা ও কুম্ভ, সিংহ ও মীন, বৃষ ও তুলা, বৃশ্চিক ও মেষ, কর্কট ও ধনুঃ, কন্যা ও বরের রাশি হইলে মিত্রষড়ষ্টক হয়।

অরিষড়ষ্টক। মকর ও সিংহ, কন্যা ও মেষ, মীন ও তুলা, কর্কট ও কুম্ভ, বৃষ ও ধনু, বৃশ্চিক ও মিথুন, কন্যা ও বরের রাশি হইলে অরিষড়ষ্টক হয়।

বিবাহে বিপদাদি নক্ষত্র বর্জ্জন করিবে। মিত্রাদিযোগ হইলেও ষড়ষ্টকাদি স্থলে পুরুষের নক্ষত্র হইতে গণনায় কন্যার বিপদ প্রত্যরি ও নিধনতারা ত্যজ্য। বরের ও কন্যার নক্ষত্র এক হইলে কন্যা পতিপরায়ণা হয়, কিন্তু যদি নক্ষত্র এক হইয়া ভিন্ন রাশি হয়, তবে দম্পতি দুঃখ পায়; যদি এক নক্ষত্র এক রাশি হয় অথবা ভিন্ন নক্ষত্র হইয়া এক রাশি হয়, তবে কন্যা ধনপুত্রবতী সাধ্বী ও পতিপ্রিয়া হয়।

যোটক দোষনাশক যোগ। বর কন্যার রাশ্যধিপতি যদি মিত্র বা এক হয় কিম্বা তারাশুদ্ধি বা বৈশ্যরাশি হয় তবে বর ও কন্যার নাড়ীবেধাদি দোষ থাকিলেও বিবাহ মঙ্গলদায়ক হয়।

রাজযোটক প্রশংসা। ভৃগু প্রভৃতি মুনিগণ বলেন—রাজযোগে গ্রহবৈরতা, তারাশুদ্ধি, গণ, বর্ণ ও নাড়ীদোষ প্রভৃতি কোন দোষ হয় না।

নক্ষত্রশুদ্ধি। কন্যার নক্ষত্র হইতে বরের নক্ষত্র এবং বরের নক্ষত্র হইতে কন্যার নক্ষত্র গণনা করিয়া নয় সংখ্যার অধিক হইলে তাহা ত্যাগ করিয়া যদি তিন পাঁচ বা সাত অবশিষ্ট থাকে, তবে নক্ষত্র শুদ্ধ হয় না। কিন্তু রাজযোটকাদি হইলে নাড়ীবেধ, তারা অশুদ্ধ ইত্যাদি জন্য দোষ হয় না।

বৈধব্যাদিজ্ঞান। কন্যার সপ্তমে বহু পাপগ্রহ থাকিলে বিধবা হয় এবং শুভাশুভ মিশ্র বহু গ্রহ থাকিলে পুনর্ভূ (দ্বিরূঢ়া) হয়। অষ্টমে পাপগ্রহ থাকিলে বিধবা হয়; কিন্তু যদি দ্বিতীয়ে বহু শুভগ্রহ থাকে, তাহা হইলে উক্ত অষ্টমে পাপগ্রহ জন্য বিধবা না হইয়া কন্যারই মৃত্যু হইয়া থাকে।

কন্যার যুগ্মরাশিগত লগ্ন-চন্দ্রফল। কন্যার লগ্ন ও চন্দ্র বিষমরাশি (অর্থাৎ মেষ, মিথুন, সিংহ, ধনু, কুম্ভ) গত হইলে কন্যা দুঃশীলা হয় এবং যুগ্ম (অর্থাৎ বৃষ কর্কট, কন্যা, বৃশ্চিক, মীন) রাশিগত হইলে কন্যা সুশীলা হইয়া থাকে। যদি লগ্ন ও চন্দ্রের অন্যতম একটী বিষম এবং অপরটা যুগ্ম থাকে তাহা হইলে মধ্যমা হয়।

স্ত্রী ও স্বামীর জন্মকালীন মঙ্গলগ্রহাবস্থান ফল—লগ্ন দ্বাদশ চতুর্থ সপ্তম ও অষ্টম ইহাদের অন্যতম স্থানে মঙ্গলগ্রহ থাকিলে স্ত্রীর স্বামীনাশ এবং স্বামীর স্ত্রী নাশ হয়।

স্ত্রীর সপ্তম স্থানের ফল। কন্যার সপ্তমে মঙ্গল থাকিলে বাল্যে বৈধব্য, রবি থাকিলে পরিত্যক্তা ও বহু পাপদৃষ্ট শনিগ্রহ থাকিলে কন্যা অনূঢ়া হয়।

প্রতিপ্রসব। কন্যার জন্মরাশি বা লগ্নের সপ্তম স্থানে যদি কোনও শুভগ্রহ বা সপ্তমাধিপ অবস্থান করেন তাহা হইলে কন্যার অনপত্যতা দোষ এবং বিষাঙ্গনা জন্য বৈধব্য দোষ হয় না।

অপর। যে কন্যার লগ্ন, চতুর্থ, পঞ্চম, সপ্তম, অষ্টম, নবম, দশম, ইহাদের অন্যতম ভাবে বৃহস্পতি গ্রহ অবস্থিত, সপ্তমাষ্টমে পাপগ্রহ থাকিলেও সেই কন্যা গুণবতী পূর্ণাবিভূতিযুক্তা সাধ্বী সুসন্তান-প্রসবিনী ও সুখিনী হয়।

দ্বিরাগমন। বিবাহের পর দ্বিতীয়বার স্বামীগৃহে গমনের নাম দ্বিরাগমন। তাহা যদি প্রথমে বিবাহ মাসের মধ্যে না হয়, তবে যুগ্মবৎসরাদি জন্য দোষ বিচার্য্য। অযুগ্ম-বর্ষে বৈশাখ অগ্রহায়ণ ও ফাল্গুন মাসে, রবি গুরু চন্দ্রশুদ্ধিতে, শুদ্ধকালে, কন্যা, মিথুন, তুলা, মীন ও বৃষ লগ্ন শুভগ্রহ কর্ত্তৃক যুক্ত বা দৃষ্ট হইলে; সোম, বুধ, বৃহস্পতি ও শুক্র বারে, শুক্লপক্ষে মূলা পুষ্যা, অশ্বিনী, হস্তা, স্বাতী, পুনর্ব্বসু, শ্রবণা, ধনিষ্ঠা, শতভিষা, উত্তরফল্গুনী, উত্তরাষাঢ়া, উত্তরভাদ্রপদ, রোহিণী, চিত্রা, অনুরাধা, মৃগশিরা, ও রেবতী

নক্ষত্রে যাত্রাকালোক্ত তিথিতে দ্বিরাগমন প্রশস্ত। অষ্টমবর্ষে দ্বিরাগমনে শ্বশ্রূর, দশমবর্ষে শ্বশুরের ও দ্বাদশবর্ষে পতির মৃত্যু হয়। এক গ্রামে কিম্বা এক গৃহে অথবা দুর্ভিক্ষ কিম্বা রাজবিপ্লবাদি হইলে স্বামীর সঙ্গে আসিলে সম্মুখ শুক্র দোষ হয় না।

যাত্রাকালে ভোজন নিষেধ। দ্বিরাগমনকালে স্ত্রী পিতৃগৃহে ভোজন করিয়া যদি পতিগৃহে ভোজন করে, তাহার দুর্ভাগ্য হয় ও কুলাঙ্গনা সকলে তাহাকে শাপ দেয়।

আদ্যঋতুর ফল। রবি, মঙ্গল বা শনিবারে প্রথম ঋতু দর্শন হইলে অশুভ, তদ্রূপ জ্যৈষ্ঠ, শ্রাবণ, ভাদ্র, আশ্বিন, কার্ত্তিক, পৌষ, চৈত্রমাসে; চতুর্থী, ষষ্ঠী অষ্টমী, নবমী, একাদশী, দ্বাদশী, চতুর্দ্দশী ও অমাবস্যা তিথিতে; পূর্ব্বফল্গুনী, পূর্ব্বাষাঢ়া, পূর্ব্বভাদ্রপদ, ভরণী, অশ্লেষা, আর্দ্রা, মঘা, পুনর্ব্বসু; কৃত্তিকা ও জ্যেষ্ঠা নক্ষত্রে; বিষ্কুম্ভ, অতিগণ্ড, শূল, গণ্ড ব্যাঘাত, বজ্র, বৈধৃতি, ব্যতীপাত ও পরিঘ যোগে; বব, কৌলব, গর, বণিজ, বিষ্টি, শকুনি, চতুষ্পাদ, নাগ ও কিস্তুঘ্ন করণে; মেষ, বৃষ কর্কট, ধনুর পূর্ব্বার্দ্ধ, মকর ও কুম্ভলগ্নে প্রথম ঋতুদর্শন হইলে অশুভ ফল হয়। এতদ্ভিন্ন শুভ।

দোষশান্তি কথন। ঘৃত দুর্ব্বা তিল ও আতপতণ্ডুলের দ্বারা গায়ত্রী পাঠ করিয়া ১০৮ বার আহুতি দিলে আদ্যঋতুর দোষ খণ্ডন হয়। সর্ব্বদোষ শান্তির জন্য গ্রহবিপ্রকে স্বর্ণ গো ভূমি ও তিলদান করিবে।

গর্ভাধান। লগ্ন সূর্য্য ও চন্দ্র পাপযুক্ত বা মধ্যগত না হইলে ইহাদের সপ্তমস্থানে অশুভ গ্রহ না থাকিলে ও লগ্নের অষ্টমে মঙ্গল ও চতুর্থ স্থানে পাপগ্রহ না থাকিলে এবং নবম ও পঞ্চম লগ্ন চতুর্থ সপ্তম দশম স্থানে চন্দ্র শুভগ্রহযুক্ত হইলে এবং তৃতীয় ষষ্ঠ একাদশ স্থান পাপযুক্ত হইলে গণ্ড সময় ত্যাগ করিয়া যুগ্মরাত্রিতে পুরুষের চন্দ্রাদি শুদ্ধ হইলে গর্ভাধান করিবে। প্রথম দ্বিতীয় তৃতীয় চতুর্থ একাদশ ও ত্রয়োদশ নিশা ত্যাগ করিয়া যুগ্ম নিশায় গর্ভাধান প্রশস্ত। মূলা মঘা অশ্বিনীনক্ষত্রের আদ্যপাদ গণ্ড, জ্যেষ্ঠা রেবতী ও অশ্লেষার শেষপাদ গণ্ড; ইহা ত্যাগ করিবে। (২)

পুংসবন। শুক্লপক্ষে ১।২।৩।৭।১১।১২ তিথিতে, ৫।৬।৭।৮।১৩।১৯।২০।২২।২৫।২৬ নক্ষত্রে, রবি মঙ্গল বৃহস্পতিবারে শুভ। পাপযুক্ত নক্ষত্র ও যুতযামিত্র ও দশযোগ ভঙ্গ দোষে পুংসবন নিষিদ্ধ। (৩)

পঞ্চামৃত। রবি বৃহস্পতি, শুক্রবারে, শুক্লপক্ষে রিক্তা ভিন্ন তিথিতে, ১।৭।৮।১০। ১২।১৩।১৭।১৯।২৭ নক্ষত্রে, শুভ যোগ করণ ও শুভ লগ্নে পঞ্চমমাসে শুভ।

সীমন্তোন্নয়ন। মাসাধিপতি বলবান হইলে চন্দ্র শুভগ্রহ কর্ত্তৃক দৃষ্ট হইলে ষষ্ঠ ও অষ্টম মাসে, রবি মঙ্গল ও বৃহস্পতিবারে, শুক্লপক্ষে রিক্তা ভিন্ন তিথিতে ১।৫।৬।৭।৮। ১০।১১।১৩।১৫।১৭।১৯।২০।২১।২২।২৫।২৬।২৭ নক্ষত্রে, মকর মেষ ভিন্ন লগ্নে মিথুন তুলা কুম্ভ ও কন্যারাশির নবাংশে সীমন্তোন্নয়ন করিবে। (৪)

---

২। গর্ভাধান—গর্ভাধানাদি সংস্কারের উদ্দেশ্য সত্ত্বগুণের উৎকর্ষ সাধন। অস্থি, স্নায়ু, মজ্জা, ত্বক্, মাংস ও রক্ত এই ষড়্‌বিধকোষের সম্মিলনে মানবদেহ সমুৎপন্ন। গর্ভগ্রহণযোগ্যতা ও তদপুযুক্ত সময় নিরূপণকরতঃ সন্তানোৎপত্তিকালে যাহাতে জনকজননীর মন পশুভাবাপন্ন না হইয়া সত্ত্বভাবাপন্ন হয় ইহাই গর্ভাধানের উদ্দেশ্য। ৩। পুংসবন—ইহা গর্ভগ্রহণের তৃতীয় মাসের দশ দিনের মধ্যে সম্পন্ন করিতে হয়।

৪। সীমন্তোন্নয়ন—ইহা গর্ভধারণের পর ষষ্ঠ বা অষ্টম মাসে করিতে হয়।

৫। জাতকর্ম্ম—সন্তান ভূমিষ্ঠ হওয়া মাত্র এই সংস্কার করিতে হয়।

অস্তি গোদাবরী তীরে জম্ভলা নাম রাক্ষসী।
তস্যাঃ স্মরণ মাত্রেণ বিশল্যা গর্ভিণী ভবেৎ॥
এই মন্ত্র অশ্বত্থপত্রে লিখিয়া প্রসূতির কেশে বাঁধিবা দিলে প্রসবে কোন কষ্ট হয় না।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ৩২ | ৩২ | ৩২ | ৩২ | ৩২ | ৩২ |
| ৩২ | ১ | ৮ | ৯ | ১৪ | ৩২ |
| ৩২ | ১১ | ১২ | ৩ | ৬ | ৩২ |
| ৩২ | ৭ | ২ | ১৫ | ৮ | ৩২ |
| ৩২ | ১৩ | ১০ | ৫ | ৪ | ৩২ |
| ৩২ | ৩২ | ৩২ | ৩২ | ৩২ | ৩২ |

বত্রিশের ঘর পূরণ।

চন্দ্র নেত্র সমুদ্র বাণ
পৃষ্ঠে নব করি বুঝহ সন্ধান,
যাহা কর অঙ্ক তাহা কর আধা,
কুম্ভ পদে পদে ভাগ সমাধা।

লগ্ন নির্ণয়। প্রথমে ইষ্ট দণ্ডের সহিত দণ্ডপ্রতি ১০ বিপল করিয়া যোগ করিয়া ইষ্টদণ্ডকে নাক্ষত্রকালে পরিণত করিয়া লইবে। উদয়কালীন লগ্নের গত দণ্ডাদি পঞ্জিকায় প্রদত্ত হয়, তাহা হইতে লগ্নের গম্য দণ্ডাদি নির্ণয় করিবে। তৎপর তাহার সহিত পর পর লগ্নমান যোগ করিয়া যখন দেখিবে যে পরবর্ত্তী লগ্নমান যোগ করিলে ইষ্টদণ্ড অপেক্ষা অধিক হয় তখন ঐ পরবর্ত্তী লগ্নই তৎকালের লগ্ন। অনুপাত দ্বারা লগ্নের অংশও স্থির করা যায়।

দন্তোদ্গম ফল। বালকের দন্ত সহিত জন্ম হইলে তাহার পিতামাতার মৃত্যু হয়। প্রথম মাসে দন্ত হইলে পিতার, দ্বিতীয় মাসে মাতার ও তৃতীয় মাসে ভ্রাতার মৃত্যু হয়, চতুর্থ মাসে শুভ, পঞ্চম মাসে মিষ্টান্নভোজী, ষষ্ঠ মাসে সুখী ও পণ্ডিত, সপ্তম মাসে বলবান ও গুণবান, অষ্টমমাসে ধনহীন ও সুখহীন, নবম মাসে প্রতাপশালী, দশম মাসে গতায়ু, একাদশ ও দ্বাদশ মাসে দন্ত হইলে বালক সুশীল সুভোগী হয়।

গণ্ডশ্লিষ্ট কথন। অশ্বিনী মঘা ও মূলানক্ষত্রের প্রথম তিন দণ্ড ও রেবতী অশ্লেষা ও জ্যেষ্ঠা নক্ষত্রের শেষ পাঁচদণ্ড গণ্ড। মূলার আদি ৩ দণ্ড ও জ্যেষ্ঠার শেষ ৫ দণ্ডের নাম দিবাগণ্ড। মঘার আদি ৩ দণ্ড ও অশ্লেষারশেষ ৫ দণ্ডের নাম রাত্রিগণ্ড। অশ্বিনীর আদি ৩ দণ্ড ও রেবতীর শেষ ৫ দণ্ডের নাম সন্ধ্যাগণ্ড। সন্ধ্যাগণ্ডে জন্ম হইলে শিশুর মৃত্যু হয়, রাত্রিগণ্ডে মাতার ও দিবা গণ্ডে পিতার মৃত্যু হয়। কিন্তু দিবাগণ্ডে জাতকন্যার ও রাত্রিগণ্ডে জাতপুত্রের গণ্ডদোষ হয় না। অথবা দিবাগণ্ড নক্ষত্রে যদি রাত্রিতে কিম্বা রাত্রিগণ্ড নক্ষত্রে দিবাতে জন্ম হয় তাহা হইলে গণ্ডদোষ হয় না। গণ্ডকালে জাত সন্তানকে ত্যাগ করিবে কিম্বা ছয়মাস পিতা সন্তানকে দেখিবেন না। কুঙ্কুম চন্দন, কুড়, গোরচনা এবং ঘৃতযুক্ত জল চারিটী কলসে করিয়া সহস্রাক্ষমন্ত্র পাঠ করতঃ দিবাগণ্ডে জাত সন্তানকে পিতার সহিত, রাত্রিগণ্ডে জাত শিশুকে মাতার সহিত, সন্ধ্যাগণ্ডে জাত সন্তানকে পিতার ও মাতার সহিত স্নান করাইবে ও ঘৃতপূর্ণ কাংস্যপাত্র ধেনু ও স্বর্ণদান করিবে এবং গ্রহ সকলকে পূজা করিবে, তাহা হইলে গণ্ডদোষ শান্তি হইবে এবং গ্রহবিপ্র অর্থাৎ আচার্য্য ব্রাহ্মণ দ্বারা পূজা করাইবে।

পতাকীচক্র। পতাকীচক্রে ঊর্দ্ধ ও বক্রভাবে তিনটি করিয়া রেখা দিবে এবং বক্রভাবে সকলের সঙ্গে বেধ করিবে। তাহাতে পাঁচ আট দুই কুড়ি ছয় দশ চৌদ্দ

তিন চারি অঙ্ক সকল কর্কট হইতে মীন পর্য্যন্ত প্রদান করিবে। লগ্ন হইতে শুভদণ্ডে বেধ হইলে বালকের শুভ ও পাপদণ্ডে বেধ হইলে অশুভ হইবে। বেধের নিয়ম যথা—মিথুন মীন ধনুর সহিত কর্কটের বেধ, বৃশ্চিক ও কুম্ভের সহিত সিংহের, এইরূপে সকলের বেধ হইবে। যে রাশির সহিত যাহার বেধ তাহাতে যত অঙ্ক থাকিবে তাহা একত্র করিলে যত অঙ্ক হইবে ততদিন কিম্বা মাস কিম্বা বৎসর পতাকীর রিষ্টিকাল জানিবে। যেমন সিংহ রাশির বৃশ্চিক ও কুম্ভের সহিত বেধ হওয়াতে বৃশ্চিকের অঙ্ক ৬ এবং সিংহের অঙ্ক ৮ কুম্ভের ৩ অঙ্ক এই তিনটী অঙ্ক একত্র করায় ১৭ হইল। ইহাতে জানা গেল ১৭ দিন কি মাস কি বর্ষ সময়ে বালকের পতাকীরিষ্টি হইবে ইত্যাদি।




৪
৩
১৪

২০ ৬ ১০

যামার্দ্ধাধিপতি কথন। দিনমানকে আট ভাগ করিলে তাহার এক একটী ভাগের নাম যামার্দ্ধ। যে বারে জন্ম হইবে, সেই গ্রহ প্রথম যামার্দ্ধের অধিপতি। তাহার পর ছয় ছয় অন্তর দ্বিতীয়াদি যামার্দ্ধের অধিপতি হইবে এবং রাত্রিমানকে আটভাগ করিলে যাহা হইবে তাহা রাত্রির যামার্দ্ধ; তাহাতে যে বারে জন্ম হইবে, রাত্রিতে সেই গ্রহ প্রথম যামার্দ্ধাধিপতি হইবে। পাঁচ পাঁচ অন্তর যে গ্রহ হইবে, সেই সেই গ্রহ তৎপরবর্ত্তী যামার্দ্ধাধিপতি হইবে। যথা—রবিবারে প্রথম যামার্দ্ধের অধিপতি রবি, দ্বিতীয় যামার্দ্ধাধিপতি শুক্র, তৃতীয় যামার্দ্ধাধিপতি বুধ ও চতুর্থ যামার্দ্ধাধিপতি চন্দ্র ইত্যাদি। রবিবারে রাত্রিতে প্রথম যামার্দ্ধাধিপতি রবি, দ্বিতীয় বৃহস্পতি, তৃতীয় চন্দ্র, চতুর্থ শুক্র ইত্যাদি। কিন্তু রাহু কেতুর গণনা করিবে না।

দিবাদণ্ডাধিপতি। যামার্দ্ধকে চারিভাগ করিলে প্রত্যেক ভাগের নাম দণ্ড। যে গ্রহের যামার্দ্ধ সেই গ্রহই তাহার প্রথম দণ্ডের অধিপতি হইবেন এবং প্রথম দণ্ডাধিপতির সংখ্যার অর্দ্ধেক সংখ্যায় যে গ্রহ হইবেন, সেই গ্রহ দ্বিতীয়দণ্ডাধিপতি এবং তাহার অর্দ্ধেক সংখ্যার তৃতীয় দণ্ডাধিপতি হইবেন এবং তৃতীয় দণ্ডাধিপতির অর্দ্ধেক সংখ্যায় যে গ্রহ, সেই গ্রহ চতুর্থ দণ্ডের অধিপতি হইবেন। অর্দ্ধ সংখ্যায় ভগ্নাঙ্ক থাকিলে ঐ ভগ্নাঙ্ক পরিত্যাগ করিয়া কেবল পূর্ণসংখ্যা গ্রহণ করিতে হইবে। যেমন মঙ্গল দণ্ডাধিপতি হইলে তাহার সংখ্যা ৩, তাহার অর্দ্ধ ১৷৹ এ স্থলে ভগ্নাঙ্ক ৷৹ পরিত্যাগ করিয়া কেবল ১ সংখ্যা গ্রহণ করিতে হইবে এবং উক্ত এক সংখ্যায় রবিদণ্ডাধিপতি হইলেন। ভগ্নাঙ্ক পরিত্যাগ করিয়া অঙ্কের অভাব হইলে সেই স্থলে ৮ সংখ্যা লইতে হইবে। যেমন সংখ্যা ১ উহার অর্দ্ধেক ৷৹ ভগ্নাঙ্ক পরিত্যাগ করিলে সংখ্যা ০ এ স্থলে ৮ সংখ্যা গ্রহণ করিতে হইবে এবং উক্ত ৮ সংখ্যায় রাহু দণ্ডাধিপতি হইবেন।

রাত্রি দণ্ডাধিপতি। যে গ্রহের যামার্দ্ধ হইবে প্রথম দণ্ডের সেই গ্রহই অধিপতি হইবেন এবং তাহার পর ছয় ছয় অন্তর শেষ তিন দণ্ডের অধিপতি হইবে। যথা—রবিবারে প্রথম যামার্দ্ধের প্রথম দণ্ডের অধিপতি রবি, দ্বিতীয় দণ্ডাধিপতি শুক্র, তৃতীয় দণ্ডের বুধ এবং চতুর্থ দণ্ডের চন্দ্র; এই নিয়মানুসারে অন্য যামার্দ্ধেরও দণ্ডাধিপতি স্থির করিতে হয়।

পিতৃরিষ্টি। বালকের জন্মলগ্নের দশম স্থানে শনি, ষষ্ঠে চন্দ্র, সপ্তমে মঙ্গল থাকিলে এবং সূর্য্য যদি শুভগ্রহযুক্ত কিংবা শুভগ্রহদৃষ্ট না হন ও তিনটী পাপগ্রহদৃষ্ট হন তবে বালকের পিতার মৃত্যু হয়।

মাতৃরিষ্টি। জন্মলগ্নের চতুর্থ স্থানে বলবান পাপগ্রহ থাকিলে ঐ পাপগ্রহের কেন্দ্র স্থানে পাপগ্রহ থাকিলে এবং জন্মলগ্নের চতুর্থ সপ্তম দশম পঞ্চম ও নবম স্থানে পাপগ্রহ থাকিলে ৭ দিনের মধ্যে এবং পাপযুক্ত শুক্রের চতুর্থ স্থানে পাপগ্রহ থাকিলে কিংবা তিনটী পাপগ্রহ দৃষ্ট চন্দ্রের ষষ্ঠ স্থানে পাপগ্রহ থাকিলে জাতবালকের মাতার মৃত্যু হয়।

## অষ্টোত্তরী মতে নক্ষত্রের দ্বারা দশাধিপতি

কৃত্তিকা রোহিণী ও মৃগশিরা নক্ষত্রে জন্ম হইলে রবির দশা; আর্দ্রা পুনর্ব্বসু পুষ্যা ও অশ্লেষা নক্ষত্রে চন্দ্রের দশা; মঘা পূর্ব্বফল্গুনী ও উত্তরফল্গুনী নক্ষত্রে মঙ্গলের দশা; হস্তা চিত্রা স্বাতী ও বিশাখা নক্ষত্রে বুধের দশা; অনুরাধা জ্যেষ্ঠা ও মূলা নক্ষত্রে শনির দশা; পূর্ব্বাষাঢ়া উত্তরাষাঢ়া অভিজিৎ ও শ্রবণা নক্ষত্রে বৃহস্পতির দশা; ধনিষ্ঠা শতভিষা ও পূর্ব্বভাদ্রপদ নক্ষত্রে রাহুর দশা এবং উত্তরভাদ্রপদ রেবতী অশ্বিনী ও ভরণী নক্ষত্রে শুক্রের দশা হয়।

## অষ্টোত্তরী মতে গ্রহগণের দশাভোগকাল।

অষ্টোত্তরী মতে রবির ৬, চন্দ্রের ১৫, মঙ্গলের ৮, বুধের ১৭, শনির ১০, বৃহস্পতির ১৯, রাহুর ১২ ও শুক্রের ২১ বৎসর পর্য্যায়ক্রমে দশাভোগকাল।

অন্তর্দ্দশাকাল নিরূপণ। যে গ্রহের দশাতে যে গ্রহের অন্তর্দ্দশা গণনা করিতে হইবে, উভয়ের স্থূলদশা সংখ্যা পরস্পর পূরণ করিয়া ৯ দ্বারা ভাগ করিলে লব্ধাঙ্ক মাস হইবে। অবশিষ্ট অঙ্ককে ৩০ দ্বারা পূরণ করিয়া ৯ দ্বারা ভাগ করিলে লব্ধাঙ্ক দিন হইবে, পরে অবশিষ্ট অঙ্ককে ৬০ দ্বারা পূরণ করিয়া ৯ দ্বারা ভাগ করিলে লব্ধাঙ্ক দণ্ডাদি হইবে।

## অষ্টোত্তরী দশা ও তাহার অন্তর্দ্দশা

| [ ৩।৪।৫ নক্ষত্রে রবিরদশা ৬ বর্ষ ] | [ ৬।৭।৮।৯ নক্ষত্রে চন্দ্রেরদশা ১৫ বর্ষ ] | [ ১০।১১।১২ নক্ষত্রে মঙ্গলেরদশা ৮ বর্ষ ] |
|---|---|---|
| র র ০।৪।০ | চং চং ২।১।০ | মং মং ০।৭।৩।২০ |
| র চং ০।১০।০ | চং মং ১।১।১০ | মং বু ১।৩।৩।২০ |
| র মং ০।৫।১০ | চং বু ২।৪।১০ | মং শ ০।৮।২৬।৪০ |
| র বু ০।১১।১০ | চং শ ১।৪।২০ | মং বৃ ১।৪।২৬।৪০ |
| র শ ০।৬।২০ | চং বৃ ২।৭।২০ | মং রা ০।১০।২০ |
| র বৃ ১।০।২০ | চং রা ১।৮।০ | মং শু ১।৬।২০ |
| র রা ০।৮।০ | চং শু ২।১১।০ | মং র ০।৫।১০ |
| র শু ১।২।০ | চং র ০।১০।০ | মং চং ১।১।১০ |

| [ ১৩।১৪।১৫।১৬ নক্ষত্রে বুধের দশা ১৭ বর্ষ ] | [ ১৭।১৮।১৯ নক্ষত্রে শনির দশা ১০ বর্ষ ] | [ ২০।২১।২২ নক্ষত্রে বৃহস্পতির দশা ১৯ বর্ষ ] |
|---|---|---|
| বু বু ২।৮।৩।২০ | শ শ ০।১১।৩।১০ | বৃ বৃ ৬।৪।৩।২০ |
| বু শ ১ ৬।২৬।৪০ | শ বৃ ১।৯।৩।২০ | বৃ রা ২।১।১০ |
| বু বৃ ২।১১।২৬।৪০ | শ রা ১।১।১০ | বৃ শু ৩।৮।১০ |
| বু রা ১।১০।২০ | শ শু ১।১১।১০ | বৃ র ১।০।২০ |
| বু শু ৩।৩।২০ | শ র ০।৬।২০ | বৃ চ ২।৭।২০ |
| বু র ০।১১।১০ | শ চং ১।৪।২০ | বৃ মং ১।৪।২৬।৪০ |
| বু চং ২।৪।১০ | শ মং ০।৮।২৬।৪০ | বৃ বু ২।১১।২৬।৪০ |
| বু মং ১।৩।৩।২০ | শ বু ১।৬।২৬।৪০ | বৃ শ ১।৯।৬।২০ |

| [ ২৩।২৪।২৫ নক্ষত্রে রাহুর দশা ১২ বর্ষ ] | [ ২৬।২৭।১।২ নক্ষত্রে শুক্রের দশা ২১ বর্ষ ] |
|---|---|
| রা রা ১।৪।০ | শু শু ৪।১।০ |
| রা শু ২।৪।০ | শু র ১।২।০ |
| রা র ০।৮।০ | শু চ ২।১১।০ |
| রা চং ১।৮।০ | শু ম ১।৬।২০ |
| রা মং ০।১০।২০ | শু বু ৩।৩।২০ |
| রা বু ১।১০।২০ | শু শ ১।১১।১০ |
| রা শ ১।১।১০ | শু বৃ ৩।৮।১০ |
| রা বৃ ২।১।১০ | শু রা ২।৪।০ |

## বিংশোত্তরী মতে নক্ষত্রের দ্বারা দশা নিরূপণ

কৃত্তিকা উত্তরফল্গুনী উত্তরাষাঢ়া নক্ষত্রে জন্ম হইলে রবির ; রোহিণী হস্তা শ্রবণায় চন্দ্রের ; মৃগশিরা চিত্রা ধনিষ্ঠায় মঙ্গলের ; আর্দ্রা স্বাতী শতভিষায় রাহুর ; পুনর্ব্বসু বিশাখা পূর্ব্বভাদ্রপদে বৃহস্পতির ; পুষ্যা অনুরাধা উত্তরভাদ্রপদে শনির ; অশ্লেষা জ্যেষ্ঠা রেবতীতে বুধের ; মঘা মূলা অশ্বিনীতে কেতুর ; এবং পূর্ব্বফল্গুনী পূর্ব্বাষাঢ়া ও ভরণী নক্ষত্রে জন্ম হইলে শুক্রের দশা হয়।

### বিংশোত্তরীমতে গ্রহগণের দশাভোগকাল।

বিংশোত্তরী মতে রবির ৬, চন্দ্রের ১০, মঙ্গলের ৭, রাহুর ১৮, বৃহস্পতির ১৬, শনির ১৯, বুধের ১৭, কেতুর ৭ ও শুক্রের ২০ বৎসর পর্য্যায়ক্রমে দশা ভোগকাল।

অন্তর্দ্দশাকাল। যে গ্রহের দশায় যে গ্রহের অন্তর্দ্দশা জানিতে হইবে, উভয়ের স্থূলদশা পরস্পর গুণ করিয়া ১০ দ্বারা ভাগ করিলে যাহা ভাগলব্ধাঙ্ক তাহা মাস জানিবে এবং ভাগশেষকে ৩ দ্বারা গুণ করিলে যত হইবে তত সংখ্যক দিন জানিবে।

## বিংশোত্তরী দশা ও তাহার অন্তর্দ্দশা।

| [ ৩।১২।২১ নক্ষত্রে রবির দশা ৬ বর্ষ | [ ৪।১৩।২২ নক্ষত্রে চন্দ্রের দশা ১০ বর্ষ ] | [ ৫।১৪।২৩ নক্ষত্রে মঙ্গলের দশা ৭ বর্ষ ] |
|---|---|---|
| র র ০।৩।১৮ | চং চং ০।১০।০ | মং মং ০।৪।২৭ |
| র চ ০।৬।০ | চং মং ০।৭।০ | মং রা ১।০।১৮ |
| র মং ০।৪।৬ | চং রা ১।৬।০ | মং বৃ ০।১১।৬ |
| র রা ০।১০।২৪ | চং বৃ ১।৪।০ | মং শ ১।১।৯ |
| র বৃ ০।৯।১৮ | চং শ ১।৭।০ | মং বু ০।১১।২৭ |
| র শ ০।১১।১২ | চং বু ১।৫।০ | মং কে ০।৪।২৭ |
| র বু ০।১০।৬ | চং কে ০।৭।০ | মং শু ১।২।০ |
| র কে ০।৪।৬ | চঃ শু ১।৮।০ | মং র ০।৪।০ |
| র শু ১।০।০ | চং র ০।৬।০ | মং চং ০।৭।০ |

| [ ৬।১৫।২৪ নক্ষত্রে রাহুরদশা ১৮ বর্ষ ] | [ ৭।১৬।২৫ নক্ষত্রে বৃহস্পতিরদশা ১৬ বর্ষ ] | [ ৮।১৭।২৬ নক্ষত্রে শনিরদশা ১৯ বর্ষ ] |
|---|---|---|
| রা রা ২।৮।১২ | বৃ বৃ ২।১।১৮ | শ শ ৩।০।৩ |
| রা বৃ ২।৪।২৪ | বৃ শ ২।৬।১২ | শ বু ২।৮।৯ |
| রা শ ২।১০।৬ | বৃ বু ২।৩।৬ | শ কে ১।১।৯ |
| রা বু ২।৬।১৮ | বৃ কে ০।১১।৬ | শ শু ৩।২।০ |
| রা কে ১।০।১৮ | বৃ শু ২।৮।০ | শ র ০।১১।১২ |
| রা শু ৩।০।০ | বৃ র ০।৯।১৮ | শ চং ১।৭।০ |
| রা র ০।১০।২৪ | বৃ চ ১।৪।০ | শ মং ১।১।৯ |
| রা চং ১।৬।০ | বৃ মং ০।১১।৬ | শ রা ২।১০।৬ |
| রা মং ১।০।১৮ | বৃ রা ২।৪।২৪ | শ বৃ ২।৬।১২ |

| [ ৯।১৮।২৭ নক্ষত্রে বুধেরদশা ১৭ বর্ষ ] | [ ১০।১৯।১ নক্ষত্রে কেতুরদশা ৭ বর্ষ ] | [ ১১।২০।২ নক্ষত্রে শুক্রেরদশা ২০ বর্ষ ] |
|---|---|---|
| বু বু ২।৪।২৭ | কে কে ০।৪।২৭ | শু শু ৩।৪।০ |
| বু কে ০।১১।২৭ | কে শু ১।২।০ | শু র ১।০।০ |
| বু শু ২।১০।০ | কে র ০।৪।৬ | শু চ ১।৮।০ |
| বু র ০।১০।৬ | কে চং ০।৭।০ | শু মং ১।২।০ |
| বু চং ১।৫।০ | কে মং ০।৪।২৭ | শু রা ৩।০।০ |
| বু মং ০।১১।২৭ | কে রা ১।০।১৮ | শু বৃ ২।৮।০ |
| বু রা ২।৬।১৮ | কে বৃ ০।১১।৬ | শু শ ৩।২।০ |
| বু বৃ ২।৩।৬ | কে শ ১।১।৯ | শু বু ২।১০।০ |
| বু শ ২।৮।৯ | কে বু ০।১১।২৭ | শু কে ১।২।০ |

## রাশি অনুসারে নামের আদ্যক্ষর নির্ণয়।

| | | |
|---|---|---|
| অ ল মেষ। | ম ট সিংহ। | ধ ভ ধনু। |
| উ ব বৃষ। | প ঠ কন্যা। | খ জ মকর। |
| ক ছ মিথুন। | র তু তুলা। | গ শ কুম্ভ। |
| ড হ কর্কট। | ন য বৃশ্চিক। | দ চ মীন। |
| ই এ ও বৃষ। | ঘ ঙ মিথুন। | য ণ কন্যা। |
| ফ ঢ় ধনু। | স কুম্ভ। | থ ঞ ঝ মীন। |

## শতপদচক্র।

শতপদচক্র অনুযায়ী নক্ষত্রের প্রতিপাদের আদ্যক্ষরানুসারে জাতকের নামে আদ্যক্ষর হইয়া থাকে। যথা—অশ্বিনী নক্ষত্রের ১ম পাদে জন্ম হইলে চুকার আ ২য় পাদে চেকার আদি, তৃতীয় পাদে চোকার আদি, এইরূপ নাম রাখিবে।

চু চে চো ল ১, লি লু লে লো ২, অ (মেষ) ই উ এ ৩, ও ব বি বু ৪, বে বো (বৃষ ক কি ৫, কু ঘ ঙ ছ ৬, কে কো হ (মিথু) হি ৭, হু হে হো ড ৮, ডি ডু ডে ডো ৯(কর্ক ম মি মু মে ১০, মো ট টি টু ১১, টে (সিংহ) টো প পি ১২, পু ষ ণ ঠ ১৩, পে পো (কন্যা র রি ১৪, রু রে রো ত ১৫, তি তু তে(তুলা) তো ১৬, ন নি নু নে ১৭, নো য যি যু ১৮(বৃশ্চি যে যো ভ ভি ১৯, ভু ধ ফ ঢ ২০, ভে (ধনু) ভো জ জি ২১, জু জে জো খ ০ (অভি খি খু খে খো ২২, গ গি (মকর) গু গে ২৩, গো শ শি শু ২৪, শে শো দ (কুম্ভ দি ২৫, দু থ ঝ ঞ ২৬, দে দো চ চি (মীন)

নামকরণ। উত্তরফল্গুনী উত্তরাষাঢ়া উত্তরভাদ্রপদ রোহিণী চিত্রা অনুরাধা মৃগশি রেবতী স্বাতী পুনর্ব্বসু শ্রবণা ধনিষ্ঠা শতভিষা অশ্বিনী ও হস্তা নক্ষত্রে এবং জ্যোতিস্তত্ত্বো পুষ্যানক্ষত্রে ও এই সকল নক্ষত্রের মুহূর্ত্তলগ্নে ও কেন্দ্রস্থানে শুভগ্রহ থাকিলে এবং জ দিবসাবধি দশম একাদশ দ্বাদশ কিংবা শততম দিবসে অথবা কুলাচারমতে শুভদিনে শু তিথিতে ও শুভযোগকরণে বালকের নামকরণ প্রশস্ত। (৬)

নিষ্ক্রামণ। শনি মঙ্গল ভিন্ন বারে, শুক্লপক্ষে রিক্তা ভিন্ন তিথিতে, উৎপাত পা গ্রহযোগরহিত নক্ষত্রে ও আর্দ্রা অশ্লেষা কৃত্তিকা ভরণী মঘা বিশাখা পূর্ব্বফল্গুনী পূর্ব্বাষা পূর্ব্বভাদ্রপদ ও শতভিষা ভিন্ন নক্ষত্রে, শুভ গ্রহদৃষ্টে, কুম্ভ তুলা কন্যা ও সিংহলগ্নে অক্ষী চন্দ্রে, চন্দ্রের গোচর শুদ্ধ হইলে তৃতীয় কিম্বা চতুর্থ মাসে বালকের নিষ্ক্রামণ করিবে।

অন্নপ্রাশন। সাবন হিসাবে পুত্রের ষষ্ঠ বা অষ্টম মাসে এবং কন্যার পঞ্চম বা সপ্ত মাসে শুভকরচন্দ্রে, শনি মঙ্গল ভিন্ন বারে, শুক্লপক্ষে, রোহিণী মৃগশিরা পুনর্ব্বসু পুষ্যা রেব অশ্বিনী শ্রবণা ধনিষ্ঠা হস্তা চিত্রা স্বাতী বিশাখা অনুরাধা জ্যেষ্ঠা উত্তরফল্গুনী উত্তরা উত্তরভাদ্রপদ কৃত্তিকা শতভিষা ও মঘা নক্ষত্রে, দশযোগভঙ্গ রহিতে, বৃষ মিথুন ধনুঃ মী কন্যালগ্নে, দ্বিতীয়া তৃতীয়া পঞ্চমী দশমী ও ত্রয়োদশী তিথিতে অন্নপ্রাশন শুভ। (৭)

---

৬। নামকরণ—সন্তান ভূমিষ্ঠ হইবার দশরাত্রি শতরাত্রি অথবা বর্ষপূর্ণ হইলে এই সংস্কার করিতে হয়

৭। অন্নপ্রাশন—ষষ্ঠ বা অষ্টম মাসে এই সংস্কার করিতে হয়।

কর্ণবেধ। জন্মরাশি জন্মনক্ষত্র জন্মমাস, রবি শনি মঙ্গলবার ও হরিশয়ন পরিত্যাগ করিয়া শুদ্ধকালে, চৈত্র ভিন্ন উত্তরায়ণে, অযুগ্মবর্ষে গোচরশুদ্ধ রবিতে, পুষ্যা অশ্বিনী হস্তা শ্রবণা ধনিষ্ঠা চিত্রা অনুরাধা মৃগশিরা রেবতী স্বাতী উত্তরফল্গুনী উত্তরাষাঢ়া উত্তরভাদ্রপদ ও পুনর্ব্বসু নক্ষত্রে, বৃষ তুলা ধনু ও মীনলগ্নে, তৃতীয় একাদশ পঞ্চম নবম ও কেন্দ্রস্থানে শুভগ্রহ থাকিলে, তৃতীয় ষষ্ঠ ও একাদশে পাপগ্রহস্থিত হইলে কর্ণবেধ প্রশস্ত। যদি অকৃতবর্ণবেধ দুই সন্তান থাকে ও অপর সন্তানের জন্ম হয়, তবে তাহাকে ষট্ কর্ণ কহে। তাহাতে তিন সন্তানের অমঙ্গল হইতে পারে ; অতএব সন্তান জাতমাত্র তাহাকে মাতৃক্রোড়ে স্থাপন করিয়া দ্বিগুণ সূত্রবিশিষ্ট সূচীদ্বারা কর্ণবেধ করাইবে।

চূড়াকরণ। অযুগ্মবর্ষে ও মাসে কিম্বা কুলরীত্যনুসারে রবি সোম বুধ বৃহস্পতি ও শুক্রবারে, রিক্তা ষষ্ঠী অষ্টমী অমাবস্যা ও প্রতিপদ ভিন্ন তিথিতে, জ্যেষ্ঠা মৃগশিরা চিত্রা রেবতী স্বাতী পুনর্ব্বসু শ্রবণা ধনিষ্ঠা শতভিষা পুষ্যা অশ্বিনী হস্তা ও মূলা নক্ষত্রে, যুত-যামিত্রবেধ ও দশযোগভঙ্গ রহিতে, কন্যা মিথুন বৃষ ধনুঃ মকর কুম্ভ ও মীনলগ্নে, শুদ্ধকালে শুক্লপক্ষে চৈত্র ভিন্ন উত্তরায়ণে, রবি চন্দ্র ও তারাশুদ্ধ হইলে, জন্মরাশি জন্মনক্ষত্র জন্মমাস এবং হরিশয়ন ত্যাগ করিয়া চূড়াকার্য্য করিবে। রবিবারে অগ্নিসন্নিধানে চৈত্রমাসেও চূড়াকরণ হইতে পারে। (৮)

বিদ্যারম্ভ। পুষ্যা অশ্বিনী হস্তা স্বাতী পুনর্ব্বসু শ্রবণা ধনিষ্ঠা শতভিষা আর্দ্রা মূলা অশ্লেষা কৃত্তিকা ভরণী মঘা বিশাখা পূর্ব্বফল্গুনী পূর্ব্বাষাঢ়া পূর্ব্বভাদ্রপদ চিত্রা রেবতী ও মৃগশিরানক্ষত্রে, হরিশয়ন পরিত্যাগ করিয়া শুক্র বৃহস্পতি ও রবিবারে কালশুদ্ধিতে, লগ্নের কেন্দ্র পঞ্চম ও নবম শুভগ্রহযুক্ত হইলে, অনধ্যায় ভিন্ন দিনে, পঞ্চম বর্ষে বিদ্যারম্ভ করাইবে ; বৃহস্পতিবারে শ্রেষ্ঠ, শুক্র ও রবিবারে মধ্যম, শনি ও মঙ্গলবারে অল্পায়ু, বুধ ও সোমবারে বিদ্যারম্ভ হইলে মূর্খ হয়। ষষ্ঠী প্রতিপদ অষ্টমী রিক্তা ও পূর্ণিমা ত্যাগ করিয়া স্বাধ্যায়ে গলগ্রহদোষরহিতে বিদ্যারম্ভ প্রশস্ত।

উপনয়ন। বৃহস্পতি রবি চন্দ্র ও তারাশুদ্ধিতে, হরিশয়ন ভিন্ন উত্তরায়ণে, গল-গ্রহাদি দোষ রহিত হইলে শুক্লপক্ষে বেদ ও বর্ণের অধিপতিগ্রহ শুদ্ধ হইলে, দশযোগ ভঙ্গ ও যুতযামিত্রবেধ রহিতে, রবি বৃহস্পতি ও শুক্রবারে দ্বিতীয়া তৃতীয়া পঞ্চমী দশমী একাদশী দ্বাদশী তিথিতে পুষ্যা হস্তা অশ্বিনী উত্তরফল্গুনী উত্তরভাদ্রপদ স্বাতী শ্রবণা ধনিষ্ঠা শতভিষা চিত্রা অনুরাধা জ্যেষ্ঠা মৃগশিরা রেবতী পূর্ব্বফল্গুনী পূর্ব্বাষাঢ়া ও পূর্ব্ব-ভাদ্রপদ নক্ষত্রে, মতান্তরে রোহিণী নক্ষত্রে উপনয়ন প্রশস্ত। (৯)

মুহূর্ত্ত চিন্তামণিমতে—রবি বুধ বৃহস্পতি শুক্র ও সোমবারে উপনয়ন বিহিত। অস্তমিত কিম্বা পাপগ্রহযুক্ত বুধ নিষিদ্ধ।

যদি উপনয়ন দিনের পূর্ব্বসন্ধ্যাতে মেঘগর্জ্জন হয় তবে সেইদিন পরিত্যাগ করিবে। সাবন গণনায় গর্ভের নয় মাস ধরিয়া অষ্টমবর্ষে কিম্বা জন্মাবধি অষ্টম বর্ষে ব্রাহ্মণের, একাদশ বর্ষে ক্ষত্রিয়ের, দ্বাদশবর্ষে বৈশ্যের উপনয়ন প্রশস্ত।

গর্ভাবধি ষোড়শ বর্ষের পর ব্রাহ্মণের, দ্বাবিংশ বর্ষের পর ক্ষত্রিয়ের, চতুর্ব্বিংশ বর্ষের পর বৈশ্যের সাবিত্রী পতন হইবে। অর্থাৎ ব্রাহ্মণের জন্মাবধি ১৫ বৎসর ৩ মাস

---

৮। চূড়াকরণ—সাবন গণনায় অযুগ্মবর্ষে গর্ভাবস্থায় মস্তকে উৎপন্ন কেশ উৎপাটন করিতে হয়।

৯। উপনয়ন—ব্রাহ্মণের ৮ম বর্ষে, ক্ষত্রিয়ের একাদশ বর্ষে, বৈশ্যের দ্বাদশ বর্ষে উপনয়নের প্রশস্ত কাল।

১০। সমাবর্ত্তন—উপনয়নান্তে গুরুগৃহে দ্বাদশবর্ষ বাস করিবার পরে সমাবর্ত্তন করিতে হয়।

পর্য্যন্ত, ক্ষত্রিয়ের ২১ বৎসর ৩ মাস, বৈশ্যের ২৩ বৎসর ৩ মাস পর্য্যন্ত উপনয়নে চরম কাল। অতঃপর ব্রাত্যতা দোষ উৎপন্ন হইবে।

দীক্ষাগ্রহণ। উত্তরফল্গুনী উত্তরাষাঢ়া উত্তরভাদ্রপদ রোহিণী চিত্রা মৃগশিরা অনুরা রেবতী নক্ষত্রে, রবি ও শুভবারে, দ্বিতীয়া তৃতীয়া পঞ্চমী সপ্তমী দশমী একাদশী দ্বাদ ও পূর্ণিমা তিথিতে, বৃষ সিংহ বৃশ্চিক ও কুম্ভলগ্নে, শুভচন্দ্রে, শুভগ্রহ কেন্দ্র ও ত্রিকো গত হইলে, বৃহস্পতি নবমে থাকিলে শুদ্ধকালে দীক্ষা গ্রহণ করিবে।

গৃহারম্ভ। ভাদ্র আশ্বিন কার্ত্তিক মাসে নাগ পূর্ব্বশিরা, অগ্রহায়ণ পৌষ মাঘ মা দক্ষিণশিরা, ফাল্গুন চৈত্র বৈশাখ মাসে পশ্চিমশিরা, জ্যৈষ্ঠ আষাঢ় শ্রাবণ মাসে উত্তরশি হইয়া বামভাগে শয়ন করেন। তাহার উদরে গৃহকরণ শুভ। অর্থাৎ ভাদ্র আশ্বিন কার্ত্তিক মাসে বাস্তুর দক্ষিণভাগে উত্তরমুখ, অগ্রহায়ণ পৌষ মাঘ মাসে বাস্তুর পশ্চিমভাগে পূর্ব্বমুখ, ফাল্গুন চৈত্র ও বৈশাখ মাসে বাস্তুর উত্তরভাগে দক্ষিণ মুখ, জ্যৈষ্ঠ আষাঢ় শ্রাব মাসে বাস্তুর পূর্ব্বভাগে পশ্চিম মুখ গৃহকরণ শুভ। সোম বুধ বৃহস্পতি শুক্র ও শনিবারে শুদ্ধকালে শুক্লপক্ষে যুতযামিত্রবেধ রহিতে উত্তরফল্গুনী উত্তরাষাঢ়া উত্তরভাদ্রপদ রোহিণী পুষ্য আর্দ্রা অনুরাধা হস্তা চিত্রা স্বাতী ধনিষ্ঠা শতভিষা মূলা অশ্বিনী রেবতী মৃগশিরা শ্রবণ নক্ষত্রে শুভ তিথিযোগকরণে গৃহারম্ভ প্রশস্ত।

গৃহপ্রবেশ। জ্যেষ্ঠা পুনর্ব্বসু পুষ্যা শতভিষা চিত্রা অনুরাধা অশ্বিনী আর্দ্রা স্বাতী রোহিণী রেবতী উত্তরাষাঢ়া উত্তরফল্গুনী উত্তরভাদ্রপদ শ্রবণা মৃগশিরা মূলা ধনি ও হস্তা নক্ষত্রে, কন্যা কুম্ভ বৃষ বৃশ্চিক সিংহ ও মিথুনলগ্নে, চন্দ্র তারা শুদ্ধিতে সোম বৃ গুরু শুক্র ও শনিবারে শুদ্ধকালে শুক্লপক্ষে যুতযামিত্রবেধরহিতে গৃহারম্ভোক্ত তিথ্যাদিতে গৃহপ্রবেশ প্রশস্ত।

দেবতাগঠন। উত্তরফল্গুনী উত্তরাষাঢ়া উত্তরভাদ্রপদ রোহিণী চিত্রা অনুরাধা মৃগশির রেবতী পুষ্যা অশ্বিনী হস্তা শতভিষা শ্রবণা স্বাতী পুনর্ব্বসু ও ধনিষ্ঠা নক্ষত্রে, সো বুধ গুরু শুক্রবারে, চন্দ্র তারাশুদ্ধিতে দেবতা গঠন প্রশস্ত।

দেবতা প্রতিষ্ঠা। কালশুদ্ধিতে, উত্তরায়ণে, শুক্লপক্ষে, শুভযোগকরণে, শুভবারে, প্রতিপ দ্বিতীয়া তৃতীয়া পঞ্চমী সপ্তমী অষ্টমী দশমী একাদশী ও পূর্ণিমা তিথিতে, ধনিষ্ঠা শতভি অশ্লেষা মঘা পুনর্ব্বসু অশ্বিনী ভরণী কৃত্তিকা বিশাখা ভিন্ন নক্ষত্রে দেবতাপ্রতিষ্ঠা প্রশস্ত।

বিষ্ণুপ্রতিষ্ঠা। কালশুদ্ধিতে উত্তরায়ণে শুভযোগকরণে সোম বুধ গুরু শুক্রবারে শুক্লপক্ষে পঞ্চমী অষ্টমী একাদশী দ্বাদশী পূর্ণিমা তিথিতে এবং কৃষ্ণপক্ষের পঞ্চমী অষ্টমী তিথিতে রোহিণী ধনিষ্ঠা হস্তা পুনর্ব্বসু অশ্বিনী রেবতী পুষ্যা মৃগশিরা উত্তরফল্গু উত্তরাষাঢ়া উত্তরভাদ্রপদ নক্ষত্রে শুভচন্দ্রে বৃহস্পতি কেন্দ্রগত হইলে বিষ্ণু প্রতিষ্ঠা প্রশস্ত।

শিবপ্রতিষ্ঠা। শুদ্ধকালে উত্তরায়ণে শুভযোগকরণে শুভবারে শুক্লপক্ষে সাধার দেবতাপ্রতিষ্ঠোক্ত তিথিতে পুষ্যা অশ্বিনী জ্যেষ্ঠা পূর্ব্বফল্গুনী ধনিষ্ঠা মৃগশিরা স্বাতী আ মঘা রোহিণী মূলা হস্তা রেবতী অনুরাধা শ্রবণা ও পুনর্ব্বসু নক্ষত্রে রাজাভিষেক বৃক্ষপ্রতিষ্ঠা ও শিবপ্রতিষ্ঠা প্রশস্ত।

পুষ্করিণ্যারম্ভ। পুষ্যা অনুরাধা হস্তা উত্তরফল্গুনী উত্তরাষাঢ়া উত্তরভাদ্রপদ ধনি শতভিষা রোহিণী পূর্ব্বাষাঢ়া মঘা এবং মৃগশিরানক্ষত্রে গোচরশুদ্ধ রবিতে শুভ বার যো তিথিতে, পাপগ্রহ সকল দুর্ব্বল থাকিলে. শুক্লপক্ষে, শুক্র দশমস্থ ও চন্দ্র জলরাশিগ হইলে শুভগ্রহের নবাংশে বৃহস্পতি চন্দ্র শুক্র লগ্নগত হইলে জলাশয়ারম্ভ প্রশস্ত।

জলাশয় প্রতিষ্ঠা। শুদ্ধকালে উত্তরায়ণে শুক্লপক্ষে শুভতিথিযোগকরণে, সোম বুধ গুরু শুক্রবারে চিত্রা অনুরাধা মৃগশিরা রেবতী পুষ্যা অশ্বিনী হস্তা স্বাতী পুনর্ব্বসু শ্রবণা ধনিষ্ঠা শতভিষা উত্তরফল্গুনী উত্তরাষাঢ়া উত্তরভাদ্রপদ ও রোহিণী নক্ষত্রে জলাশয় প্রতিষ্ঠা করিবে।

হলপ্রবাহ। পূর্ব্বফল্গুনী পূর্ব্বাষাঢ়া পূর্ব্বভাদ্রপদ কৃত্তিকা ভরণী অশ্লেষা চিত্রা ও আর্দ্রা ভিন্ন নক্ষত্রে, রিক্তা ষষ্ঠী দ্বাদশী পূর্ণিমা অমাবস্যা ও প্রতিপদ ভিন্ন তিথিতে, মিথুন কন্যা ধনুঃ মীন বৃশ্চিক ও বৃষলগ্নে, শনি মঙ্গল ভিন্নবারে শুভযোগকরণে চন্দ্রশুদ্ধ হইলে হলপ্রবাহ করিবে।

বীজবপন। পূর্ব্বফল্গুনী পূর্ব্বাষাঢ়া পূর্ব্বভাদ্রপদ কৃত্তিকা ভরণী অশ্লেষা ও আর্দ্রা ভিন্ন নক্ষত্রে, রিক্তা ষষ্ঠী অষ্টমী দ্বাদশী পূর্ণিমা অমাবস্যা ও প্রতিপদ ভিন্ন তিথিতে, শুভগ্রহ কেন্দ্রস্থ হইলে স্থিরলগ্নে স্বজন্মলগ্নে ও মিথুন তুলা কন্যা কুম্ভলগ্নে ও ধনুলগ্নের পূর্ব্বভাগে বীজবপন করিবে।

ধান্যরোপন। রবি ও শুভবারে শুভতিথিযোগকরণে, আষাঢ় শ্রাবণ ভাদ্রমাসে পূর্ব্বভাদ্রপদ শতভিষা মূলা বিশাখা উত্তরফল্গুনী রোহিণী নক্ষত্রে ধান্যরোপন প্রশস্ত।

ধান্যচ্ছেদন। ভরণী পূর্ব্বভাদ্রপদ অশ্লেষা ধনিষ্ঠা কৃত্তিকা পূর্ব্বাষাঢ়া জ্যেষ্ঠা চিত্রা উত্তরফল্গুনী উত্তরাষাঢ়া উত্তরভাদ্রপদ নক্ষত্রে, শনি ও মঙ্গল ভিন্ন বারে, রিক্তা ভিন্ন তিথিতে, চন্দ্রশুদ্ধ হইলে, শুভযোগকরণে, বৃষ সিংহ বৃশ্চিক কুম্ভ মিথুন কন্যা তুলা ধনুর পূর্ব্বার্দ্ধে মকর ও স্বজন্মলগ্নে ধান্যচ্ছেদন প্রশস্ত।

বৃক্ষাদিরোপণ। শুভবারে শুভতিথিযোগকরণে, শতভিষা মূলা বিশাখা মৃগশিরা উত্তরফল্গুনী উত্তরাষাঢ়া উত্তরভাদ্রপদ রোহিণী হস্তা পুষ্যা ও রেবতী নক্ষত্রে বৃক্ষ গুল্মলতাদি রোপণ প্রশস্ত।

ধান্যাদিস্থাপন। শুভবারতিথিযোগকরণে ভরণী কৃত্তিকা আর্দ্রা অশ্লেষা বিশাখা পূর্ব্বফল্গুনী পূর্ব্বাষাঢ়া পূর্ব্বভাদ্রপদ জ্যেষ্ঠা মঘা ভিন্ন নক্ষত্রে মকর স্থির ও দ্ব্যাত্মকলগ্নে ধান্যাদি স্থাপন প্রশস্ত।

ধান্যাদিবৃদ্ধিদান। শ্রবণা ধনিষ্ঠা শতভিষা বিশাখা উত্তরফল্গুনী উত্তরাষাঢ়া উত্তরভাদ্রপদ রোহিণী রেবতী পুনর্ব্বসু পুষ্যা অশ্বিনী ও জ্যেষ্ঠা নক্ষত্রে ধান্যবৃদ্ধিদান ( ধান্যবাড়ি দেওয়া ) প্রশস্ত।

পুণ্যারম্ভ। অশ্লেষা আর্দ্রা জ্যেষ্ঠা মূলা পূর্ব্বফল্গুনী পূর্ব্বাষাঢ়া পূর্ব্বভাদ্রপদ মঘা ভরণী ও কৃত্তিকা ভিন্ন নক্ষত্রে, শনি মঙ্গল ভিন্ন বারে শীর্ষোদয়লগ্নে শুভযোগতিথিতে পুণ্যারম্ভ প্রশস্ত।

নবান্ন। সূর্য্য বিশাখা নক্ষত্রগত হইলে, ত্রয়োদশী নন্দা রিক্তা তিথিতে, ত্রিজন্ম ও পাপ তারাতে, শনি মঙ্গল ও শুক্রবারে, চৈত্র পৌষ ও কার্ত্তিক মাসে হরিশয়নে কৃষ্ণপক্ষে মৃগনেত্রাতে অষ্টমচন্দ্রে জন্মচন্দ্র ও জন্মতিথিতে পূর্ব্বফল্গুনী পূর্ব্বাষাঢ়া পূর্ব্বভাদ্রপদ মঘা ভরণী অশ্লেষা ও আর্দ্রা নক্ষত্রে নবান্নশ্রাদ্ধ ও নবান্ন ভক্ষণে পুত্র ও অর্থনাশ হয়। এতদ্ভিন্ন বার তিথি নক্ষত্রাদিতে প্রশস্ত। জ্যেষ্ঠানক্ষত্রের শেষার্দ্ধে সূর্য্যের স্থিতির নাম মৃগনেত্রা। কৃত্তিকা জ্যেষ্ঠা মূলা নক্ষত্রে শ্রাদ্ধকর্ত্তা ভিন্ন নবান্ন ভক্ষণ করিবে না। দধিসংযুক্ত নবোদন ব্রাহ্মণ দ্বারা অভিমন্ত্রিত করিয়া ভক্ষণ করিবে।

নববস্ত্রপরিধান। রোহিণী অনুরাধা ধনিষ্ঠা পুষ্যা বিশাখা হস্তা চিত্রা উত্তরফল্গুনী উত্তরাষাঢ়া উত্তরভাদ্রপদ অশ্বিনী স্বাতী পুনর্ব্বসু ও রেবতী নক্ষত্রে বুধ বৃহস্পতি ও শুক্র বারে জন্মনক্ষত্রে ও উৎসবদিনে ঈশ্বর ও ব্রাহ্মণের তুষ্টি করিয়া নববস্ত্র পরিধান করিবে।

শঙ্খরত্নাদিধারণ। পুষ্যা হস্তা পুনর্ব্বসু মঘা অনুরাধা মৃগশিরা ধনিষ্ঠা উত্তরফল্গুনী উত্তরাষাঢ়া উত্তরভাদ্রপদ রোহিণী ও চিত্রা নক্ষত্রে, হরিশয়ন রহিতে, শুদ্ধকালে, শুভ তিথিযোগকরণে রত্নাদিধারণ প্রশস্ত। এতন্মধ্যে উত্তরফল্গুনী উত্তরাষাঢ়া উত্তরভাদ্রপদ রোহিণী পুষ্যা পুনর্ব্বসু ত্যাগ করিয়া স্বামীর হিতার্থে অঙ্গনা শঙ্খরত্নাদি ধারণ করিবে।

নাট্যারম্ভ। শুভ বার তিথি যোগ করণে অনুরাধা ধনিষ্ঠা পুষ্যা হস্তা চিত্রা স্বাতী জ্যেষ্ঠা শতভিষা ও রেবতী নক্ষত্রে নাট্যারম্ভ প্রশস্ত।

রাজদর্শন। উত্তরফল্গুনী উত্তরাষাঢ়া উত্তরভাদ্রপদ রোহিণী চিত্রা অনুরাধা মৃগশিরা রেবতী পুষ্যা অশ্বিনী হস্তা জ্যেষ্ঠা ও শ্রবণা নক্ষত্রে শনি মঙ্গল ভিন্ন বারে, দ্ব্যাত্মক বৃষ ও সিংহ লগ্নে, কেন্দ্র ও কোণে শুভগ্রহ থাকিলে শুভচন্দ্রে শুভতিথিযোগ করণে রাজদর্শন করিবে।

বাণিজ্যকরণ। ভরণী অশ্লেষা বিশাখা কৃত্তিকা পূর্ব্বফল্গুনী পূর্ব্বাষাঢ়া পূর্ব্বভাদ্রপদ নক্ষত্রে বিক্রয় প্রশস্ত, ক্রয় নিষিদ্ধ; রেবতী অশ্বিনী চিত্রা শতভিষা শ্রবণা স্বাতী নক্ষত্রে ক্রয় প্রশস্ত, বিক্রয় নিষিদ্ধ।

ঋণদানাদি নিষেধ। পূর্ব্বভাদ্রপদ ভরণী কৃত্তিকা অশ্লেষা মঘা পূর্ব্বফল্গুনী জ্যেষ্ঠা মূলা পূর্ব্বাষাঢ়া স্বাতী বিশাখা ও আর্দ্রা নক্ষত্রে ঋণদান ও গ্রহণ করিবে না। চিত্রা অনু-রাধা মৃগশিরা ও রেবতী নক্ষত্রে ঋণগ্রহণ করিবে, কিন্তু ঋণদান করিবে না।

নৌকাগঠন। মিথুন কন্যা সিংহ ও কুম্ভলগ্নে জ্যেষ্ঠা মূলা বিশাখা আর্দ্রা রোহিণী কৃত্তিকা অশ্লেষা ভিন্ন নক্ষত্রে শুভতিথিযোগকরণে রবি শুক্র ও বৃহস্পতি বারে চন্দ্র তারাশুদ্ধ হইলে নৌকাগঠন শুভ।

গঠনস্থান হইতে নৌকাচালন। শুভবারে শ্রবণা ধনিষ্ঠা মৃগশিরা পূর্ব্বফল্গুনী অনুরাধা অশ্বিনী ও হস্তানক্ষত্রে শুভতিথি যোগে ও চন্দ্রশুদ্ধ হইলে নৌকাচালন করিবে।

নৌকাযাত্রা। অশ্বিনী হস্তা পুষ্যা মৃগশিরা পূর্ব্বফল্গুনী পূর্ব্বাষাঢ়া পূর্ব্বভাদ্রপদ অনুরাধা ধনিষ্ঠা ও শ্রবণা নক্ষত্রে শুভলগ্নে শুভ তারাচন্দ্রে ও শুভতিথিযোগবারে নৌকাযাত্রা প্রশস্ত।

ঔষধকরণ ও সেবন। দ্ব্যাত্মকলগ্নে চন্দ্র বুধ বৃহস্পতি কিম্বা শুক্র থাকিলে, শনি মঙ্গল ভিন্নবারে শুভচন্দ্র শুভ তিথি ও যোগে পূর্ব্বফল্গুনী পূর্ব্বাষাঢ়া পূর্ব্বভাদ্রপদ মঘা ভরণী অশ্লেষা বিশাখা ও আর্দ্রা ভিন্ন নক্ষত্রে জন্মনক্ষত্র ও বিষ্টিভদ্রাদি রহিত দিনে ঔষধকরণ প্রশস্ত। কৃত্তিকা মৃগশিরা ধনিষ্ঠা রেবতী স্বাতী পুষ্যা শ্রবণা পুনর্ব্বসু চিত্রা মূলা জ্যেষ্ঠা উত্তরফল্গুনী উত্তরাষাঢ়া উত্তরভাদ্রপদ হস্তা অনুরাধা অশ্বিনী নক্ষত্রে ও শুভবারে ঔষধসেবন প্রশস্ত।

জন্মতিথি প্রকরণ। দুই দিবস পূর্ব্বাহ্ণে জন্মতিথি প্রাপ্ত হইলে জন্মনক্ষত্রযুক্ত দিনে, জন্মনক্ষত্রযোগ না হইলে পরদিন পূজা করিবে। যে বৎসর জন্মতিথি শনি মঙ্গলবারে হইয়া জন্মনক্ষত্র না পায়, তাহার সেই বৎসর পদে পদে বিঘ্ন হয়। ইহার শান্তিকরণার্থ সর্ব্বৌষধি স্নান গ্রহবিপ্র ও দেবপূজা কর্ত্তব্য। শনি মঙ্গলবারে ঐ তিথির সহিত জন্মনক্ষত্র যোগ হইলে মুক্তাদান, নক্ষত্রযোগ না হইলে স্বর্ণদান করিবে।

ক্ষৌরাদি কার্য্যে প্রতিপ্রসব। বশিষ্ঠ বলেন জন্মদিনে, গর্গ জন্মমাসের প্রথম ৮ দিন, যবন ১০ দিন, ভাগুরি বলেন জন্মমাসেই যাত্রা, চূড়া, বিবাহ ক্ষৌর ও কর্ণবেধ করিবে না।

জন্মনক্ষত্রাদিতে যাত্রা নিষেধ। জন্মনক্ষত্র, জন্মমাস ও অষ্টমচন্দ্রে যাত্রা করিলে আয়ুঃক্ষয়, ব্যাধি, বধ ও বন্ধন হয়।

জরোৎপত্তির সাংঘাতিক দোষ। অশ্লেষা শতভিষা আর্দ্রা স্বাতী মূলা পূর্ব্বফল্গুনী পূর্ব্বাষাঢ়া পূর্ব্বভাদ্রপদ নক্ষত্র, শনি মঙ্গল ও রবিবার, ষষ্ঠী নবমী ও চতুর্দ্দশী তিথি; এই সকল নক্ষত্র বার ও তিথির সংযোগে জরাভিভূত হইলে তারাচন্দ্র শুদ্ধ না থাকিলে মৃত্যু হয়।

বারানুসারে রোগের ভোগকাল। রবিবারে ব্যাধি হইলে ৭ দিন ভোগ, সোমবারে ৯ দিন, মঙ্গলবারে ১০ দিন, বুধবারে ৩ দিন, বৃহস্পতিবারে ১২ দিন, শুক্রবারে তিন কিম্বা ৭ দিন এবং শনিবারে ১৪ দিন ভোগ।

নক্ষত্রানুসারে রোগের ভোগকাল। অশ্বিনী নক্ষত্রে ব্যাধি হইলে ১ দিন ভোগ, ভরণী আর্দ্রা মূলা পূর্ব্বভাদ্রপদ নক্ষত্রে মরণ, কৃত্তিকাতে ৯ দিন, রোহিণীতে ৩ দিন, মৃগশিরাতে ৫ দিন, পুনর্ব্বসু ও পুষ্যাতে ৭ দিন, অশ্লেষাতে ৯ দিন, মঘাতে ১ মাস, পূর্ব্বফল্গুনী স্বাতী ও শ্রবণাতে ২ মাস, চিত্রা ও উত্তরফল্গুনীতে ১৫ দিন, হস্তায় ৭ দিন, বিশাখা রেবতী ও উত্তরাষাঢ়াতে ২০ দিন, অনুরাধা ও শতভিষাতে ১০ দিন, জ্যেষ্ঠা ও ধনিষ্ঠাতে অর্দ্ধমাস, পূর্ব্বাষাঢ়া ও উত্তরভাদ্রপদে ১ পক্ষ ভোগকাল।

ত্রিপুষ্করযোগ। রবি শনি বা মঙ্গলবার, দ্বিতীয়া সপ্তমী দ্বাদশী তিথি এবং কৃত্তিকা পুনর্ব্বসু উত্তরফল্গুনী বিশাখা উত্তরাষাঢ়া ও পূর্ব্বভাদ্রপদ নক্ষত্র এই তিনের সম্মিলন মুনিগণ ত্রিপুষ্কর যোগ নামে অভিহিত করেন। এই ত্রিপুষ্কর যোগে বৃদ্ধিতে তিনগুণ বৃদ্ধি, ধনাদির লাভ ঘটিলে তিনগুণ লাভ, ধনাদির নাশ হইলে তিনগুণ নাশ, চুরি হইলে তিনগুণ চুরি এবং একজনের মৃত্যু হইলে উপর্য্যুপরি তিনজনের মৃত্যু হয়। মরণে উক্ত বার ও তিথির একটী পাইলে একপাদ, দুইটী পাইলে দুইপাদ, আর নক্ষত্র মাত্র পাইলে দুই পাদ; সুতরাং তিনটী পাইলে চারিপাদ (ত্রিপুষ্কর) দোষ হয়। বারদোষে শস্য ও পুত্রনাশ, তিথিদোষে গোধননাশ এবং নক্ষত্রদোষে গোত্রনাশ অর্থাৎ বংশনাশ হয়। কিন্তু পূর্ব্বোক্তবারে দিবাভাগে পূর্ব্বোক্ত তিথির প্রথম দণ্ডে, যমদণ্ডে (রবিবারে ৩য়, ৭ম, ২১শ, ২২শ; শনি ও মঙ্গলবারে ১ম, ৫ম, ৯ম, ১৩শ, ইত্যাদি দণ্ডে) পূর্ব্বোক্ত নক্ষত্রের শেষ দণ্ডে এবং সূর্য্য যদি ভগ্নপাদ হইয়া সেই নক্ষত্রে বাস করেন, তাহা হইলে সেই সময়ে পুরুষ মারা গেলে সেই গ্রামের বাস্তবৃক্ষ পর্য্যন্ত রক্ষা পায় না।

স্থানবিশেষে জ্যেষ্ঠীপতন ফল। টিকটিকি শরীরের দক্ষিণভাগে পতিত হইলে স্বজন ও ধনহানি, বামভাগে লাভ, বক্ষে মস্তকে পৃষ্ঠে ও কণ্ঠে রাজ্যলাভ, হস্ত চরণ ও হৃদয়ে পতিত হইলে সুখ হয়।

হাঁচিটিক্‌টিকির ফল। ঊর্দ্ধদিকে টিক্‌টিকির শব্দ হইলে বিত্তলাভ, পূর্ব্বদিকে অশেষ কার্য্যসিদ্ধি, অগ্নিকোণে ভয়, দক্ষিণে অগ্নি ভয়, নৈর্ঋতে কলহ, পশ্চিমে লাভ, বায়ুকোণে শ্রেষ্ঠবস্ত্র গন্ধজল লাভ, উত্তরে দিব্য স্ত্রীলাভ এবং ঈশানে মৃত্যু হয়। টিক্‌টিকির শব্দে ও হাঁচিতেও এইরূপ ফল জানিবে।

যাত্রা বিবরণ। যেদিকে গমন করিবে সেই দিকপতিকে মনে মনে চিন্তা করিবে, সমীরণ দেহাভ্যন্তরে প্রবেশ করিলে "স্বস্তি" এই শব্দ উচ্চারণ করিয়া ভূমিতে দক্ষিণ পদ নামাইবে।

মাঙ্গল্য পুষ্পরত্নাদি দ্বারা পূজ্য ব্যক্তিদিগকে পূজা কিম্বা অভিবাদন না করিয়া প্রাপ্ত গৃহ হইতে কদাচ বহির্গত হইবে না। গর্গ বলেন যদি যাত্রা করিয়া গৃহান্তর হয়; ভৃগু বলেন যদি সীমান্তর হয়; ভরদ্বাজ বলেন শরক্ষেপ-পথ অতিক্রম হয়; এবং বশিষ্ঠ বলেন নগরান্তর হইয়া থাকিলে পূর্ব্বোক্ত বিধি অনুসারে যাত্রা সিদ্ধ হয়।

যাত্রায় বিজয়যোগ। যাত্রাকালে লগ্ন, চতুর্থ, সপ্তম, দশম, নবম ও পঞ্চম স্থানে শুভগ্রহ এবং তৃতীয় ষষ্ঠ একাদশ স্থানে পাপগ্রহ থাকিলে অভিষ্ট সিদ্ধ হয়, ইহাকে বিজয়যোগ কহে।

যাত্রারাংমন্ত্র। ধেনুর্বৎসপ্রযুক্তা বৃষগজতুরগা দক্ষিণাবর্ত্তবহ্নিঃ। দিব্যস্ত্রীপূর্ণকুম্ভা-দ্বিজনৃপগণিকা পুষ্পমালা পতাকা। সদ্যোমাংসং ঘৃতং বা দধি মধু রজতং কাঞ্চনং শুক্লধান্যং। দৃষ্ট্বা শ্রুত্বা পঠিত্বা ফলমিহ লভতে মানবো গন্তুকামঃ॥

হোমাদি শান্তি। সোম বুধ বৃহস্পতি শুক্র ও রবিবারে, শুক্লপক্ষে শুভলগ্নে শুভরাশিতে, শুভতিথি যোগ করণে, চিত্রা অনুরাধা মৃগশিরা রেবতী পুষ্যা অশ্বিনী হস্তা উত্তরফল্গুনী উত্তরাষাঢ়া উত্তরভাদ্রপদ ও রোহিণীনক্ষত্রে হোমাদি স্বস্ত্যয়ণ প্রশস্ত।

---

# গ্রহদিগের দোষশান্তিকথন।

যে সকল গ্রহ গোচরে, অষ্টবর্গে দশাতে বা অন্তর্দ্দশাদিতে অশুভ হয়, তাহারা দানাদি দ্বারা শুভফল প্রদান করে।

রবির দান—মাণিক্য (অভাবে যথাসাধ্য মূল্য), গোধূম, সবৎসধেনু, কুসুম্ভরঞ্জিত বস্ত্র, গুড়, স্বর্ণ, তাম্র, রক্তচন্দন, রক্তপদ্ম ও আতপতণ্ডুল, সবস্ত্র দক্ষিণার সহিত উৎসর্গ করতঃ দান করিবে।

চন্দ্রের দান—রজতপাত্রে তণ্ডুল, কর্পূর, মুক্তা, শুক্লবস্ত্র, রৌপ্য, যুগোপযুক্ত বৃষ (অভাবে মূল্য ৫ কাহন কড়ি), ঘৃতপূর্ণ কুম্ভ, বস্ত্র ও দক্ষিণার সহিত দান করিবে।

মঙ্গলের দান—প্রবাল, গোধূম, মসুরকলাই, অরুণ বর্ণ বৃষ (অভাবে মূল্য ৫ কাহন কড়ি), গুড় স্বর্ণ, রক্তবস্ত্র, করবীর পুষ্প, তাম্র, বস্ত্র ও দক্ষিণার সহিত দান করিবে।

বুধের দান—নীলবস্ত্র, স্বর্ণ, কাঁসা, মুগ, কলাই, ঘৃত, গৌরবর্ণ পুষ্প, দ্রাক্ষা ও হস্তিদন্ত সবস্ত্র দক্ষিণার সহিত দান করিবে।

বৃহস্পতির দান - চিনি, দারুহরিদ্রা, ঘোড়া (অভাবে মূল্য ২৫ কাহন কড়ি), পীতধান্য, পীতবস্ত্র, পুষ্পরাগমণি, লবণ স্বর্ণ, সবস্ত্র দক্ষিণার সহিত দান করিবে।

শুক্রের দান—বিচিত্র বস্ত্র, শ্বেতাশ্ব (অভাবে মূল্য ২৫ কাহন কড়ি), ধেনু, হীরা রৌপ্য, স্বর্ণ, সুগন্ধ তণ্ডুল, সবস্ত্র ভোজ্য দক্ষিণার সহিত দান করিবে।

শনির দান—মাষকলাই, তৈল, পান্না, কৃষ্ণতিল কুলথ কলাই, মহিষ ( অভাবে মূল্য ৮ কাহন কড়ি ), লৌহ, সবস্ত্র ভোজ্য দক্ষিণার সহিত দান করিবে।

রাহুর দান—গোমেদরত্ন, ঘোড়া, নীলবস্ত্র, কম্বল, কৃষ্ণতিল, লৌহপাত্রে কৃষ্ণতিল-তৈল, সবস্ত্র ভোজ্য দক্ষিণার সহিত দান করিবে।

কেতুর দান—বৈদূর্য্যমণি, মৃগমদ, তিল, তিল-তৈল, কম্বল, খড়্গ, সবস্ত্র ভোজ্য দক্ষিণার সহিত দান করিবে।

সকল দানই স্ব স্ব মন্ত্র উচ্চারণ পূর্ব্বক বস্ত্র সহিত উৎসর্গ করিয়া দান করিবে। দান দ্রব্যাদি ও দক্ষিণা গ্রহবিপ্রকে ( আচার্য্য ব্রাহ্মণকে ) দান করিবে, অন্যথা নিষ্ফল হইবে। যদি অন্য কোন ব্রাহ্মণ লোভবশতঃ গ্রহণ করেন, তবে তিনি ইহলোকে দারিদ্র্য ও মৃত্যুর পরে চাণ্ডালযোনিতে জন্মপ্রাপ্ত হইবেন।

গ্রহরত্ন—সূর্য্যাদি গ্রহগণ বিরুদ্ধ হইলে নিম্নলিখিত রত্ন সকল ব্রাহ্মণ দ্বারা শোধন করাইয়া ধারণ করিলে গ্রহগণ কোপ পরিত্যাগ করিয়া প্রসন্ন হন। সূর্য্যের বৈদূর্য্যমণি, চন্দ্রের নীলকান্ত, মঙ্গলের প্রবাল, বুধের পদ্মরাগ, বৃহস্পতির মুক্তা, শুক্রের হীরক, শনির ইন্দ্রনীল, রাহুর গোমেদ এবং কেতুর মরকতমণি ( পান্না ) মানবদেহে এই সকল রত্নের রাসায়নিক ক্রিয়া দ্বারা দেহের ব্যাধি নষ্ট করে।

গ্রহদিগের ধাতু।—সূর্য্যের তাম্র, চন্দ্রের শঙ্খ, মঙ্গলের প্রবাল, বুধের স্বর্ণ, বৃহস্পতির মুক্তা, শুক্রের মণি ( হীরক ), শনির সীসক, রাহুর লৌহ, কেতুর রাজপট্ট ( রাঙ্গিরাটি )।

গ্রহদিগের মূল।—সূর্য্য বিরুদ্ধ হইলে বিল্বমূল, চন্দ্রে—ক্ষীরাইমূল, মঙ্গলের—অনন্তমূল, বুধে—বৃদ্ধদারকের মূল, বৃহস্পতির—ব্রহ্মযষ্টির মূল, শুক্রের—সিংহপুচ্ছের ( রামবাসকের ) মূল, শনিতে—বেড়ালা মূল, রাহুতে—চন্দন, কেতুতে—অশ্বগন্ধামূল ধারণীয়।

---

# অশৌচ ব্যবস্থা।

## অথ সাপিণ্ড্যাদিবিচার।

পিতা হইতে গণনা করিয়া পিণ্ডভাগী তিন পুরুষ, পরে লেপভুক তিন পুরুষ ও আপনি এই সাত পুরুষ সপিণ্ড। সপিণ্ডের পর তিন পুরুষ ( দশমপুরুষ পর্য্যন্ত ) সকুল্য, পরে এই বংশে অমুক নামে এক ব্যক্তি জন্মিয়াছিল, ইত্যাদি নাম স্মরণ পর্য্যন্ত ( চতুর্দ্দশপুরুষ ) সমানোদক, তাহার পর গোত্রজ এই সম্বন্ধ থাকে।

স্ত্রীলোকের ভর্ত্তৃসপিণ্ডই সপিণ্ড, আর অবিবাহিতা কন্যার পিতৃবংশে তিন পুরুষ পর্য্যন্ত সপিণ্ডত্ব থাকে, ইহা অশৌচবিষয়ে। অবিবাহিতা কন্যার পিতৃবংশে সাত পুরুষ পর্য্যন্ত সপিণ্ডত্ব থাকে, এইটী বিবাহ বিষয়ে; তাহার পর বিবাহ হইলে ভর্ত্তৃকুলে সপিণ্ডতা হয়।

সপিণ্ডব্যক্তি দশ দিনে ( পূর্ণাশৌচে ), সকুল্য তিন দিনে, সমানোদক পক্ষিণীতে এবং গোত্রজ স্নানমাত্রেই শুদ্ধ হয়, এই ব্যবস্থা জননাশৌচ ও মৃতাশৌচ উভয়স্থলে। আগামী ও বর্ত্তমান দিবা এবং তন্মধ্য রাত্রি, ইহার নাম পক্ষিণী।

বাগ্‌দত্তাভিন্ন অবিবাহিতা কন্যার পিত্রাদিসপিণ্ডমরণে একাহাশৌচ স্মার্ত্তসম্মত।

## অথ চাতুর্ব্বর্ণ্যাশৌচকথন।

ব্রাহ্মণ দশদিনে, ক্ষত্রিয় দ্বাদশদিনে, বৈশ্য পঞ্চদশদিনে ও শূদ্র একমাসে শুদ্ধ হয়। যদি সূর্য্যোদয়ের পূর্ব্বে অশৌচপাত হয়, তবে পূর্ব্বদিন হইতে গণনা করিতে হইবে। বিশেষরূপে অশৌচের দিন স্থির না হইলে অশৌচ গ্রহণ করা বিধেয় নহে।

অন্য দেশ হইতে জ্ঞাতি প্রভৃতির মরণাশৌচ কিম্বা জননাশৌচ যদি অশৌচের মধ্যে শ্রবণ করে, তবে জননমরণাবধি অশৌচের যে কয়েকদিন অবশিষ্ট আছে, অর্থাৎ যে দিনে শ্রবণ করিয়াছে, সেই দিবস হইতে অশৌচান্তদিন পর্য্যন্ত যে কয়েকদিন অবশিষ্ট থাকে, সেই কয়েকদিন মাত্র অশৌচ গ্রহণ করিবে।

যদি অশৌচের কাল ব্রাহ্মণের দশ দিন, ক্ষত্রিয়ের ১২ দিন, বৈশ্যের ১৫ দিন এবং শূদ্রের একমাস অতীত হয়, তাহার পর যদি একবৎসরের মধ্যে মরণ শ্রবণ করে তবে পুত্রাদি সপিণ্ডবর্গের ত্রিরাত্র অশৌচ হইবে। সম্বৎসরের পর শ্রবণ করিলে সদ্যঃশৌচ অর্থাৎ স্নানমাত্রে শুদ্ধ হয়, ইহা মাত্র সপিণ্ডের পক্ষে। মহাগুরুনিপাতে অর্থাৎ পিতামাতা কিম্বা স্বামীর মৃত্যু সম্বৎসরের পর শ্রবণ করিলে, একরাত্র অশৌচ হইবে।

## অথ বালকাদিমরণে অশৌচব্যবস্থা।

যদি প্রকৃত প্রসবকালে বালকের জন্ম হয়, অর্থাৎ নবম কিম্বা দশম মাসে বালক জন্মগ্রহণ করে, তবে সপিণ্ডবর্গের সম্পূর্ণ জননাশৌচ, আর যদি জননাশৌচকালের মধ্যে বালকের মৃত্যু হয় তবে পিতামাতার অস্পৃশ্যত্বযুক্ত স্বজাত্যুক্ত জননাশৌচ, সপিণ্ডবর্গের সদ্যঃশৌচ, ইহা ব্রাহ্মণাদি চারি বর্ণের সমান। আর অশৌচের পর সেই বালকের মৃত্যু হইলে, শূদ্র ভিন্ন সোদর ভ্রাতার একাহ অশৌচ হইবে।

যদি দশাহাভ্যন্তরে, অর্থাৎ—স্বজাত্যুক্ত জননাশৌচের মধ্যে জাতবালকের মৃত্যু হয়, তবে তাহার পিতামাতা শবাশৌচ ( মৃতাশৌচ ) গ্রহণ না করিয়া জননাশৌচ গ্রহণ করিবে।

যদি গর্ভে মৃত পুত্র কিংবা কন্যা প্রসূত হয়, তবে সপিণ্ডবর্গের দশাহ অর্থাৎ স্বজাত্যুক্ত জননাশৌচ হইবে।

জননাশৌচের পর যদি অজাতদন্ত বালক মরে, তবে পিতা ও মাতার এক রাত্র, আর দন্ত জন্মিয়া মরিলে তিন দিন অশৌচ হইবে।

অশৌচকালের পর ছয় মাসের মধ্যে বালকের মৃত্যু হইলে সপিণ্ডের সদ্যঃশৌচ, ছয় মাসের পর দুই বৎসরের মধ্যে মরণ হইলে একাহ, দুই বৎসরের পর ছয় বৎসর ৩ মাস মধ্যে মরণ হইলে ত্রিরাত্র অশৌচ হইবে।

নির্গুণ সপিণ্ডের পক্ষে দন্তজননানন্তর মরণে একাহ ও চূড়াকরণানন্তর ত্রিরাত্র অশৌচ হইবে। যদি ব্রাহ্মণ সন্তানের অপূর্ণ দুই বৎসরের মধ্যে চূড়াকরণ হইয়া থাকে এবং তাহার পর সেই বালকের মৃত্যু হয়, তাহা হইলে সকলেরই ত্রিরাত্র অশৌচ হইবে।

দুই বৎসরের পর ছয় বৎসর তিন মাস মধ্যে বালক মরিলে ত্রিরাত্র অশৌচ হইবে। কিন্তু যদি পঞ্চম বৎসরে উপনয়ন হয়, তবে সকলেরই দশরাত্র অর্থাৎ পূর্ণাশৌচ হইবে।

যদি ব্রাহ্মণ বালকের ছয় মাসে দন্ত, এক বৎসর বয়সে চূড়াকরণ ও পঞ্চম বৎসর বয়সে উপনয়ন হয়, তবে যথাক্রমে, একাহ, ত্র্যহ ও দশাহ অশৌচ হইবে।

শূদ্রসম্বন্ধীয় অশৌচব্যবস্থা নিম্নে প্রদত্ত হইতেছে যথা।—

জননাশৌচের পর ছয় মাসের ন্যূন অর্থাৎ অপূর্ণ ছয় মাসে শূদ্র বালক মরিলে ত্রিরাত্র অশৌচ হইবে। ইহা পিতা মাতা সোদর ও সপিণ্ডবর্গ সকলেরই সমান।

ছয় মাসের পর দুই বৎসরের মধ্যে শূদ্রবালক মরিলে ৫ দিন অশৌচ। তাহার পর ছয় বৎসর মধ্যে মরিলে বার দিন। ছয় বৎসর অতীত হইয়া মরিলে ১ মাস, কিন্তু ছয় বৎসরের মধ্যে যদি বিবাহ হইয়া থাকে, তাহা হইলে ১ মাস অশৌচ হইবে। যেমন পূর্ব্বে কথিত হইয়াছে পঞ্চম বৎসর বয়সে উপনীত ব্রাহ্মণবালকের মৃত্যু হইলে "পূর্ণাশৌচ", এস্থলেও সেইরূপ।

পুত্র জন্মিলে মাতার দশদিন পর্য্যন্ত অস্পৃশ্যত্ব ও পিতার স্নানের পূর্ব্ব পর্য্যন্ত অস্পৃশ্যত্ব থাকে। পুত্র কন্যা জন্মিলে ব্রাহ্মণী, ক্ষত্রিয়া ও বৈশ্যার ১০ দিন, শূদ্রার ত্রয়োদশদিন পর্য্যন্ত অস্পৃশ্যত্ব থাকে।

ব্রাহ্মণী ক্ষত্রিয়া ও বৈশ্যা, পুত্র প্রসব করিলে বিংশতি রাত্রিতে স্নান করিয়া সর্ব্বকর্ম্ম-করণের যোগ্যা হয়, আর কন্যা প্রসব করিলে ১ মাস অশৌচ থাকে। পূর্ব্বে দশদিন ব্রাহ্মণীর পক্ষে এবং এখানে ১ মাস ও বিংশতি দিন কথিত হইল, ইহার মীমাংসা এই যে পূর্ব্বে অস্পৃশ্যত্ববিষয়ক, এই প্রমাণ অশৌচ বিষয়ক, আর শূদ্রার পুত্র ও কন্যা উভয়স্থলেই জাতাশৌচ একমাস ও অস্পৃশ্যত্ব ত্রয়োদশ দিন।

জন্ম হইতে চূড়াকরণ সময় পর্য্যন্তকালের মধ্যে অর্থাৎ দুই বৎসর কালের মধ্যে কন্যার মৃত্যু হইলে সকলেরই সদ্যঃশৌচ হইবে। ইহা সকল বর্ণের পক্ষে সমান।

যাহার বয়স দুই বৎসর পূর্ণ হয় নাই, সেইরূপ বালিকার মৃত্যু হইলে সদ্যঃশৌচ হইবে। দুই বৎসরের পর বাগ্দান পর্য্যন্ত একদিন অশৌচ হইবে।

বাগ্দানের পর বিবাহ সম্পন্ন না হইয়া মরিলে পিতৃকুল ও ভর্ত্তৃকুল উভয় কুলেই ত্রিরাত্র অশৌচ হইবে।, বাগ্দাদানের কাল বিবাহের পূর্ব্ব সময় পর্য্যন্ত। বিবাহের পর ভর্ত্তৃকুলে সম্পূর্ণাশৌচ হয়।

কন্যার জন্ম হইতে দন্তজননকাল পর্য্যন্ত সোদর ভ্রাতার সদ্যঃশৌচ হইবে। পরে চূড়া-করণ কাল পর্য্যন্ত একরাত্র, তাহার পর বাগ্দান কাল পর্য্যন্ত ত্রিরাত্র অশৌচ হইবে। পরে ভ্রাতার আর অশৌচ নাই।

বিবাহিতা কন্যার যদি পিতৃগৃহে প্রসব হয়, কিম্বা তাহার মৃত্যু হয়, তবে পৃথক স্থানব্যবস্থিতত্বহেতু অর্থাৎ তাহার সহিত ভোজনাদি সংসর্গ না থাকিলে, পিতামাতার তিন দিন ও বন্ধুবর্গ অর্থাৎ সেই কন্যার ভ্রাত্রাদির একদিন অশৌচ হইবে।

## গর্ভস্রাবাশৌচ।

গর্ভস্রাবের কাল প্রথম মাসাবধি অষ্টম মাস পর্য্যন্ত, ইহার উর্দ্ধে প্রসবকাল। যদি ছয় মাসের মধ্যে গর্ভস্রাব হয়, তাহার অশৌচ ব্যবস্থা। যথা—

যদি ছয় মাসের মধ্যে স্ত্রীর গর্ভস্রাব হয়, তবে যত মাস গর্ভ হইয়াছিল, ততদিন অশৌচ হইবে। কিন্তু এই অশৌচ কেবল সেই স্ত্রীর পক্ষে, অন্য কাহারও পক্ষে নহে।

তাহার পর যদি আট মাস কালের মধ্যে গর্ভস্রাব হয়, তবে স্ত্রীর স্বজাত্যুক্ত অশৌচ সগুণ সপিণ্ডবর্গের সদ্যঃশৌচ, নির্গুণ সপিণ্ডের একাহ, যথেচ্ছাচারীজ্ঞাতির ত্রিরাত্র অশৌচ।

দ্বিতীয়, তৃতীয়, চতুর্থ, পঞ্চম ও ষষ্ঠ মাসে যদি গর্ভস্রাব হয়, তবে স্ত্রীর মাসসমসংখ্যক দিন অশৌচের পর ব্রাহ্মণীর একদিন, ক্ষত্রিয়ার দুইদিন, বৈশ্যার তিনদিন, শূদ্রার ছয়দিন পর্য্যন্ত দৈব ও পৈত্র্য কর্ম্মে অধিকার থাকে না। আর লৌকিক কর্ম্ম মাসসমসংখ্যক দিনের পর করিতে পারিবে।

## অথ অশৌচসঙ্করবিচার।

স্ব স্ব জাত্যুক্ত জননাশৌচ বা মৃতাশৌচের মধ্যে যদি অপর কোন জননাশৌচ বা মৃতাশৌচ পতিত হয়, তবে পূর্ব্বাশৌচান্ত দিনেই দ্বিতীয়াশৌচ সমাপ্ত হইবে।

অশৌচের গুরুতা তিন প্রকার। প্রথমতঃ জননাশৌচ হইতে মৃতাশৌচ গুরু। দ্বিতীয়তঃ জ্ঞাতির পুত্রকন্যাজননাশৌচ হইতে স্বীয়পুত্রকন্যাজননাশৌচ গুরু। তৃতীয়তঃ সপিণ্ডের মৃতাশৌচ হইতে স্বীয় পিতা মাতা ও স্বামীর মৃতাশৌচ গুরু। এক্ষণে বিবেচনা করিয়া দেখুন, সপিণ্ডের জনন বা মৃতাশৌচের মধ্যে যদি স্বীয় পুত্র জনন বা মহাগুরু নিপাত হয়, তবে উক্ত সপিণ্ডাশৌচ গুরু-অশৌচান্ত দিনেই শেষ হইবে। কিন্তু যদি স্ব স্ব জাত্যুক্ত অশৌচের প্রথমার্দ্ধে উক্ত দ্বিতীয় গুরু অশৌচ পতিত হয়, অর্থাৎ সপিণ্ডজননাশৌচের প্রথমার্দ্ধে স্বপুত্র জনন হয়, কিম্বা সপিণ্ডমরণাশৌচের পূর্ব্বার্দ্ধে পিতৃমাতৃভর্ত্তৃমরণ হয়, তবে পূর্ব্বাশৌচেই শুদ্ধ হইবে। আর শেষার্দ্ধে পতিত হইলে পরাশৌচে শুদ্ধ হইবে। আর যদি প্রথমে এক গুরু অশৌচ হইয়াছে আর প্রথমার্দ্ধেই হউক আর শেষার্দ্ধেই হউক দ্বিতীয় গুরু-অশৌচ পতিত হয়—তবে দুইয়ের সমতাপ্রযুক্ত পূর্ব্বাশৌচান্তকালেই দ্বিতীয় অশৌচ শেষ হইবে। কিন্তু যদি দ্বিতীয় অশৌচ পূর্ব্বাশৌচের দশম দিনে অর্থাৎ অশৌচান্ত দিনে পতিত হয়, তবে দুইদিন এবং রাত্রিশেষে পতিত হইলে তিনদিন বৃদ্ধি হইবে।

যদি জননাশৌচের মধ্যে শূদ্রাভিন্ন প্রসূতা স্ত্রীর স্বামীর মৃত্যু হয় তথাপি তাহার দীর্ঘকালীন জননাশৌচান্ত দিনেই ঐ মৃতাশৌচ শেষ হইবে। আর যদি সপিণ্ডমরণাশৌচান্তদিনে পিতৃমরণ হয়, তবে সপিণ্ডাশৌচ পিতৃমরণজন্য অশৌচান্তদিনে শেষ হইবে, কারণ মহাগুরুনিপাতাশৌচেরই গুরুত্ব। আর যদি পিতৃমরণাশৌচ মধ্যে মাতার মৃত্যু হয়, তবে পূর্ব্বাশৌচান্তদিনেই পরাশৌচ শেষ হইবে, কারণ দুইই তুল্যাশৌচ।

আপনার পুত্র কিম্বা কন্যা জন্মিলে সেই অশৌচের মধ্যে যদি সপিণ্ডের পুত্র কিম্বা কন্যা জন্মে, তাহা হইলে আপনার পুত্রকন্যাজননাশৌচান্তদিনেই শুদ্ধি হইবে।

যদি এক দিবসে দুই সপিণ্ডের মৃত্যু হইয়া পরে মাতা পিতা কিম্বা স্বামীর মৃত্যু হয়, তাহা হইলে পূর্ব্বাশৌচান্তদিনেই সকলের অশৌচ শেষ হইবে।

যদি জাতাশৌচের মধ্যে অপর কোন জাতাশৌচ পতিত হয় এবং পূর্ব্বজাত সন্তানের উক্ত অশৌচ মধ্যে মৃত্যু হয়, তবে পিতামাতার ও সপিণ্ডবর্গের জাতাশৌচ স্নানমাত্রে শুদ্ধ হয়। আর যদি পরজাত বালক অশৌচের মধ্যে মরে, তবে সকলেরই জাতাশৌচ সমভাবে থাকিবে। যদি সপিণ্ডের জননাশৌচের প্রথমার্দ্ধে স্বীয় পুত্রের জন্ম হয়, তবে সপিণ্ডাশৌচে শুদ্ধি দিনে শুদ্ধি, পরার্দ্ধে পতিত হইলে স্বীয় অশৌচে শুদ্ধি।

তুল্যকালব্যাপক সামান্য জননাশৌচ ও মরণাশৌচ মিলিত হইলে মরণাশৌচ কালদ্বারাই শুদ্ধি হইবে। আর যদি জনন ও মরণ এই দুই প্রকার অশৌচের মধ্যে একটী অল্পকালব্যাপক ও অপরটী দীর্ঘকালব্যাপক হয় তবে দীর্ঘকালব্যাপক অশৌচেই শুদ্ধি হইবে।

## যমজাশৌচ।

যমজস্থলে—দুইটী পুত্র জন্মিলে একটী পূর্ণাশৌচই হইবে। আর অশৌচকালের মধ্যে পূর্ব্বজাত পুত্রটী মারা গেলে পিতা ও মাতার অস্পৃশ্যত্বযুক্ত পূর্ণাশৌচ, সপিণ্ডবর্গের সদ্যঃশৌচ। পরজাত পুত্রটী মারা গেলে পিতা প্রভৃতি সপিণ্ডাদিবর্গের স্ব স্ব জননাশৌচেই থাকিবে। দুইটী কন্যা জন্মিলেও একটী কন্যাজননাশৌচই হইবে, কিন্তু পূর্ব্বজাতকন্যা অশৌচকালের মধ্যে মারা গেলে পিতা, মাতা ও সপিণ্ডাদিবর্গের সদ্যঃশৌচ, আর পরজাত কন্যাটী মারা গেলে পূর্ব্বজাতকন্যাজননাশৌচই সকলের থাকিবে।

কন্যাপুত্রযমজ স্থলে অশৌচ মধ্যে কন্যা ( পূর্ব্বজাতা ) মারা গেলে পিতা মাতা ও কন্যা সপিণ্ডবর্গের সদ্যঃশৌচ আর পুত্র ( চতুর্থ পুরুষ হইতে ) সপিণ্ডাদির ( পুত্র ) জননাশৌচ থাকিবে। পরজাত পুত্র মারা গেলে পিতার পূর্ণাশৌচ, মাতার ত্রিশ রাত্রি অশৌচই হইবে, আর ত্রিপুরুষ পর্য্যন্ত কন্যাসপিণ্ডের পূর্ব্বজননাশৌচ, চতুর্থ পুরুষ হইতে পুত্রসপিণ্ডাদির অশৌচাভাব। দুইটী মারা গেলে পিত্রাদি সকলেরই অশৌচাভাব।

পুত্রকন্যাযমজের অশৌচমধ্যে পুত্র ( পূর্ব্বজাত ) মারা গেলে পিতার অস্পৃশ্যত্বযুক্ত পূর্ণাশৌচ, মাতার ত্রিশ রাত্রি অশৌচ আর সপিণ্ডবর্গের অশৌচাভাব। পরজাত কন্যা মারা গেলে পিতা প্রভৃতি সপিণ্ডাদিবর্গের পূর্ব্বজননাশৌচই থাকিবে আর মাতার সদ্যঃশৌচ, ইহাই বিশেষ। দুইটী মারা গেলে পিতা ও মাতার পূর্ণাশৌচ, সপিণ্ডের অশৌচাভাব।

## অথ খণ্ডাশৌচ।

মাতৃস্বসা অর্থাৎ মাসী, মাতুল, শ্বশুর, শাশুড়ী, আচার্য্যরূপ গুরু, পুরোহিত ও শিষ্য যদি আপনার গৃহে বা নিকটে মরে তবে ত্রিরাত্র অশৌচ হইবে।

শ্বশুর, শাশুড়ী, ভগিনী, মাতুলানী, মাতুল, পিতা ও মাতার ভগিনী যদি মরে, তবে পক্ষিনী অশৌচ হইবে।

গুরুপত্নী, গুরুপুত্র, শিক্ষাগুরু, সহাধ্যায়ী, শিষ্য, মাতুল, শ্বশুর, শাশুড়ী শ্যালক, ভিন্নস্থানে মরিলে—একাহ, একগ্রামে—পক্ষিণী, স্বগৃহে মরিলে—ত্রিরাত্র অশৌচ হইবে।

দৌহিত্র ও ভাগিনেয় মরিলে পক্ষিণী ও দাহাদি করিলে ত্রিরাত্রাশৌচ হইবে ; আর যদি পিতা ও মাতার মৃত্যু হয়, তবে বিবাহিতা কন্যা দাহাদি না করিলেও তাহার ত্রিরাত্র অশৌচ হইবে। পরন্তু অবিবাহিতা কন্যার পিত্রাদিসপিণ্ডমরণে একাহাশৌচ স্মার্ত্তসম্মত।

## শবদহনাশৌচ।

অসম্বন্ধীয় অর্থাৎ যাহার সহিত কোন অশৌচ সম্পর্ক নাই, তাহার দাহাদি করিলে সদ্যঃশৌচ, আর যাহার সহিত অশৌচ সম্পর্ক আছে, তাহার দাহাদি করিলে ত্রিরাত্র। আর বিবাহিতা কন্যা পক্ষে সকলস্থলে অর্থাৎ দাহাদি না করিলেও মাতৃপিতৃমরণে ত্রিরাত্র অশৌচ।

মাতুল, শিষ্য, পুরোহিত ও সবান্ধব, ইহাদের দাহাদি না করিলে পক্ষিণী, দাহাদি করিলে ত্রিরাত্র অশৌচ হইবে।

সকুল্য মরিলে তিন দিন, গোত্রজ মরিলে একাহ। মাতৃবন্ধু, গুরু, মিত্র ও মণ্ডলাধিপতি অর্থাৎ রাজা মরিলে একরাত্র অশৌচ হইবে। যে স্থলে সপিণ্ডবর্গের সম্পূর্ণাশৌচ হয়, সেই স্থলে উক্ত ত্রিরাত্রাদি অশৌচ হইবে।

সপিণ্ড জ্ঞাতির নিকট হইতে যে দত্তক গ্রহণ করা হয়, তাহার মৃত্যু হইলে অথবা তাহার পুত্রাদি জন্মিলে গ্রহীতৃপিতা প্রভৃতি সপিণ্ডবর্গের স্ব স্ব জাত্যুক্ত পূর্ণাশৌচ হইবে, আর তাহার সকুল্যদিগের ত্রিরাত্র, সমানোদকদিগের পক্ষিণী এবং সগোত্রদিগের একরাত্র অশৌচ হইবে। অন্য পণ্ডিতগণ বলেন—যে, দত্তকপুত্র সপিণ্ড কি অসপিণ্ড হইতে গৃহীত হইলেও তাহার মরণে গ্রহীতা প্রভৃতি সপিণ্ডবর্গের ত্রিরাত্র, সাকুল্যদিগের একরাত্র, সমানোদকাদির স্নাননাশ্য অশৌচ হইবে এবং সেই গ্রহীতা প্রভৃতি সপিণ্ডবর্গের ও সকুল্য সমানোদকাদির মরণে দত্তকের যথাক্রমে ত্রিরাত্র একরাত্র স্নাননাশ্য অশৌচ হইবে, ইহা কল্পনা করিতে হইবে। কিন্তু দত্তকের স্ত্রী ও পুত্রাদির মরণজননাদিতে পরস্পর স্বজাত্যুক্ত অশৌচ হইবে, অর্থাৎ দত্তক মরিলে তাহার স্ত্রী ও পুত্রাদির পূর্ণাশৌচ হইবে এবং নিজের স্ত্রীর বা পুত্রের মৃত্যুতে বা পুত্রের জননে দত্তকেরও পূর্ণাশৌচ হইবে, ইহা দুই মতেই সমান।

## অথ মৃত্যুবিশেষাশৌচকথন।

অনশনে, বিদ্যুদগ্নিতে, জলে ও অগ্নিতে প্রবিষ্ট হইয়া, উচ্চদেশ হইতে পতিত হইয়া, সংগ্রামে এবং দেশান্তরে ও জাতদন্ত হইয়া মরিলে ত্রিরাত্রাশৌচ হইবে।

ব্রাহ্মণকর্তৃক শাপগ্রস্ত বা ব্রাহ্মণের পীড়াকারী হইয়া মরিলে পতিত হয়। পতিতদিগের অন্ত্যেষ্টিক্রিয়া, উদকাদিদান, অশৌচ ও শ্রাদ্ধাদি নাই। অবৈধরূপে আত্মহত্যাকারী ব্যক্তির দাহাদি, অশৌচগ্রহণ ও শ্রাদ্ধাদি কার্য্য কিছুই করিবে না। যদি কেহ উহাদের দাহাদি করে তবে তাহাকে প্রায়শ্চিত্ত করিতে হইবে।

রোগাদি ব্যতীত ক্ষতগ্রস্ত হইয়া যে ব্যক্তি প্রাণত্যাগ করে, তাহার অশৌচ দুই প্রকার; সপ্তাহের মধ্যে মরিলে ত্রিরাত্র এবং সপ্তাহের পরে স্ব স্ব জাত্যুক্ত অশৌচ। পক্ষী মৎস্য মৃগ দংষ্ট্রী শৃঙ্গী ও নখী দ্বারা হত, উচ্চদেশ হইতে পতন, অনশন, প্রায়োপবেশন, বজ্র অগ্নি বিষ বন্ধন ও জল প্রবেশরূপ পারিভাষিক শস্ত্রাঘাত এবং ক্ষতের শস্ত্রাঘাতে তিনদিনের মধ্যে মরিলে তিন দিন অশৌচ এবং তিন দিনের পর মরিলে পূর্ণাশৌচ।

## অথ ব্রাহ্মণের শবানুগমনাশৌচ।

ব্রাহ্মণ ব্রাহ্মণশবের অনুগমন করিলে বস্ত্রের সহিত স্নানপূর্ব্বক ঘৃতভোজন করিয়া বিশুদ্ধ হয়, ক্ষত্রিয়শবের অনুগমন করিলে একাহাশৌচান্তে পূর্ব্বোক্তপ্রকারে স্নান ও ঘৃতভোজন করিয়া শুদ্ধ হয়। বৈশ্যশবের অনুগমন করিলে দ্বিরাত্রাশৌচান্তে পূর্ব্বোক্তপ্রকারে স্নান ও ঘৃতভোজন করিয়া শুদ্ধ হয়, শূদ্রশবের অনুগমন করিলে ত্রিরাত্রাশৌচান্তে ঘৃত ভোজন স্নান ও একশত প্রাণায়াম করিয়া শুদ্ধ হয়।

**অশৌচে কর্ত্তব্যাকর্ত্তব্য।**—জনন ও মরণাশৌচে সন্ধ্যাদি কোন কার্য্য করিতে নাই, কেবল গায়ত্রী ও ইষ্টমন্ত্র জপ এবং শিব ও ইষ্টদেবতার মানসপূজা করা চলে। ক্ষতাশৌচে (রক্তপাতাদিতে) সন্ধ্যাদি ভিন্ন কোন নৈমিত্তিক ও কাম্যকর্ম্ম নিষিদ্ধ। পুরুষের ও অবিবাহিত কন্যার পিতৃমাতৃ মরণে এবং বিবাহিতা স্ত্রীর কেবল পতিমরণে সপিণ্ডীকরণ না হওয়া পর্য্যন্ত দেহাশুদ্ধি থাকে, ইহাতে নিত্যকর্ম্ম প্রেততর্পণ ও পিতামাতার শ্রাদ্ধ (অন্যের নয়) করিতে পারা যায়।

রজস্বলা স্ত্রী রজোদর্শন দিন হইতে তিনদিন অশুচি। চতুর্থদিনে কেবল ভর্ত্তার সম্বন্ধে লৌকিক কর্ম্মে এবং পঞ্চম দিনে সকল কর্ম্মে অধিকার জন্মে। রজস্বলাশৌচে কেবল ভর্ত্তার পুরকপিণ্ডদান মাত্র করা চলে।

রজস্বলা স্ত্রী।—১৭ দিনের মধ্যে পুনরায় ঋতুমতী হইলে আর অশুচি হইবে না। কিন্তু ১৮ দিনের দিন হইলে ১ দিন, ১৯ দিনের দিন হইলে ২ দিন, এবং ২০ দিনের দিন হইলে পূর্ব্ববৎ অশৌচ হইবে। ভর্ত্তার সাম্বৎসরিক শ্রাদ্ধদিনে শ্রাদ্ধকারিণী স্ত্রী রজস্বলা হইলে সেই রজোদর্শনের পঞ্চমদিনে ভর্ত্তার শ্রাদ্ধ করিবে।

গর্ভবতী স্ত্রী গর্ভের পঞ্চম মাসের পর নিত্যকর্ম্ম (সন্ধ্যাদি) ভিন্ন কোন দৈব বা পৈত্র কার্য্য করিতে পারিবে না। সকল অশৌচেই পূর্ব্বসংকল্পিত ব্রতাদির জন্য উপবাস করিতে পারিবে। পৃথক সঙ্কল্প বলিয়া ব্রত প্রতিষ্ঠা নিষেধ। আবদ্ধ ব্রতের পূজাদি পুরোহিত স্বয়ং ব্রতী হইয়া করিবেন। দুর্গোৎসবাদি নিয়মিত কার্য্যেও এই ব্যবস্থা।

অশৌচ নিবন্ধন মাসিক কিম্বা সাম্বৎসরিক শ্রাদ্ধ মুখ্যকালে করিতে না পারিলে অশৌচান্ত দ্বিতীয় দিনে করিবে, সেই দিনের মলমাস বা কোন বিঘ্ন হইলে কিম্বা মুখ্যকালেই অপাটবাদী জন্য করিতে না পারিলে নিকটবর্ত্তী কৃষ্ণপক্ষের একাদশী বা অমাবস্যায় করিবে। অজ্ঞাত মৃততিথ্যাদি ব্যক্তির কৃষ্ণৈকাদশী ও অমাবস্যাতে শ্রাদ্ধ করিবে। প্রোষিত ব্যক্তির ১২ বৎসর কাল কোন সংবাদ না পাইলে মরণ নিশ্চয় করিয়া কৃষ্ণপক্ষের অষ্টমীতে পর্ণনর দাহান্তে কৃষ্ণৈকাদশীতে আদ্যৈকোদ্দিষ্টাদি শ্রাদ্ধ করিবে।

---

# তর্পণবিধি।

অনুপনীত দ্বিজাতি, অসংস্কৃত শূদ্র, জীবৎপিতৃক ও স্ত্রীলোকের তর্পণে অধিকার নাই। কেবল প্রেততর্পণে অধিকার আছে। কিন্তু বিধবারা পুত্র পৌত্রের অভাবে স্বামী, শ্বশুর ও শ্বশুরের পিতা এই তিন পুরুষের মাত্র তর্পণ করিতে পারেন। জলে আর্দ্র ও স্থলে শুষ্ক বাস পরিধান করিয়া তর্পণ করিবে। শুষ্কবাসে তীরে বসিয়া এক পাদ জলে ও অপর পাদ স্থলে রাখা কর্ত্তব্য। স্বর্ণ রজত বা কুশনির্ম্মিত অঙ্গুরী দক্ষিণ হস্তের অনামিকাতে ধারণ করিয়া তর্পণ করিবে। এক হস্তে তর্পণ করিতে নাই। যব ও ত্রিপত্র দ্বারা দেবতর্পণ এবং তিল ও কুশমোটক দ্বারা পিতৃতর্পণ করিবে। যব অনেকে ব্যবহার করেন না, যবশূন্য জলই দেন। রবি ও শুক্রবারে, সপ্তমী, দ্বাদশী ও সংক্রান্তিতে এবং অমাবস্যা নিমিত্তক শ্রাদ্ধ ভিন্ন অপর শ্রাদ্ধ দিনে ও জন্মদিনে তিল শূন্য জল দ্বারা তর্পণ করিবে। কিন্তু গঙ্গাদি তীর্থস্থানে প্রেতপক্ষে ও যুগাদ্যাদি তিথি-বিশেষে নিষিদ্ধ দিনেও তিলর্পতণ করা চলে।

**তর্পণ প্রণালী**—স্নানান্তে আচমন তিলক ধারণ শিখাবন্ধনাদি করিয়া প্রথমে প্রাচীনাবীতী (১) ও দক্ষিণাস্য হইয়া করজোড়ে তীর্থ আবাহন করিবে। যথা—কুরুক্ষেত্রং গয়া গঙ্গা প্রভাসপুষ্করাণি চ। পুণ্যান্যেতানি তীর্থানি তর্পণকালে ভবন্ত্বিহ॥ তৎপর উপবীতী (২) হইয়া পূর্ব্বমুখে নিম্নলিখিত **দেবতর্পণ** ক

---

(১) যজ্ঞোপবীত দক্ষিণ স্কন্ধে স্থাপন করিলে প্রাচীনাবীতী হয়।
(২) যজ্ঞোপবীত বাম স্কন্ধে স্থাপন করিলে উপবীতী হয়।

করিবে। ওঁ (শূদ্রেরা নমঃ বলিবেন) ব্রহ্মা তৃপ্যতাং। বিষ্ণুস্তৃপ্যতাং রুদ্রস্তৃপ্যতাং। প্রজাপতিস্তৃপ্যতাং। ঋগ্বেদীয় ও যজুর্ব্বেদীয় ব্রাহ্মণগণ "তৃপ্যতাং" স্থলে "তৃপ্যন্তু" বলিবেন। পরে নিম্নলিখিত মন্ত্র পড়িয়া দেবতীর্থদ্বারা (৩) এক অঞ্জলি জল দিবে। যথা—দেবা যক্ষাস্তথা নাগা গন্ধর্ব্বাপ্সরসোঽসুরা। ক্রূরাঃসর্পাঃ সুপর্ণাশ্চ তরবো জিহ্মগাঃ খগাঃ। বিদ্যাধরা জলাধারাস্তথৈবাকাশগামিনঃ। নিরাহারাশ্চ যে জীবা পাপে ধর্ম্মে রতাশ্চ যে। তেষামাপ্যায়নায়ৈতদ্দীয়তে সলিলং ময়া॥

**মনুষ্য তর্পণ।** তদনন্তর উত্তরমুখ (সামবেদী ব্রাহ্মণেরা পশ্চিমমুখ) নিবীতী (৪) হইয়া 'সনকশ্চ সনন্দশ্চ তৃতীয়শ্চ সনাতনঃ। কপিলশ্চাসুরিশ্চৈব বোঢ়ুঃ পঞ্চশিখস্তথা। সর্ব্বে তে তৃপ্তিমায়ান্তু মদ্দত্তেনাম্বুনা সদা॥' এই মন্ত্র দুইবার পাঠ করিয়া কায়তীর্থদ্বারা (কনিষ্ঠাঙ্গুলীর মূলপ্রদেশদ্বারা) ক্রোড়াভিমুখে দুই অঞ্জলি জল দিবে।

**ঋষিতর্পণ।** অনন্তর পূর্ব্বমুখ ও উপবীতী হইয়া দেবতীর্থদ্বারা নিম্নলিখিত এক একটী মন্ত্র পাঠ করতঃ প্রত্যেককে এক এক অঞ্জলি জল দিবে।

(ওঁ) মরীচিস্তৃপ্যতাং। (ওঁ) অত্রিস্তৃপ্যতাং। (ওঁ) পুলহস্তৃপ্যতাং। (ওঁ) পুলস্ত্যস্তৃপ্যতাং। (ওঁ) অঙ্গিরাস্তৃপ্যতাং। (ওঁ) ক্রতুস্তৃপ্যতাং। (ওঁ) প্রচেতাস্তৃপ্যতাং। (ওঁ) বশিষ্ঠস্তৃপ্যতাং। (ওঁ) ভৃগুস্তৃপ্যতাং। (ওঁ) নারদস্তৃপ্যতাং। ঋগ্বেদীয়গণ তৃপ্যন্তু বলিবেন।

**দিব্যপিতৃতর্পণ।** তৎপর দক্ষিণমুখ ও প্রাচীনাবীতী হইয়া পিতৃতীর্থদ্বারা (৫) প্রত্যেককে (সাতমন্ত্রে সাতবার) এক এক অঞ্জলি জল দিবে—

| | | | | |
|---|---|---|---|---|
| ওঁ | অগ্নিষ্বাত্তাঃ পিতরস্তৃপ্যন্তামেতৎ সতিলোদকং তেভ্যঃ স্বধা। | | | |
| ওঁ | সৌম্যাঃ | " | " | " |
| ওঁ | হবিষ্মন্তঃ | " | " | " |
| ওঁ | উষ্মপাঃ | " | " | " |
| ওঁ | সুকালিনঃ | " | " | " |
| ওঁ | বর্হিষদঃ | " | " | " |
| ওঁ | আজ্যপাঃ | " | " | " |

শূদ্রেরা "স্বধা" স্থলে "নমঃ" বলিবেন এবং "ওঁ" স্থলে "নমঃ" বলিবেন। ঋগ্বেদীয়েরা 'তৃপ্যন্ত্বেতৎ' বলিবেন।

**যমতর্পণ**—যমায় ধর্ম্মরাজায় মৃত্যবে চান্তকায় চ। বৈবস্বতায় কালায় সর্ব্বভূতক্ষয়ায় চ। ঔডুম্বরায় দধ্নায় নীলায় পরমেষ্ঠিনে। বৃকোদরায় চিত্রায় চিত্রগুপ্তায় বৈ নমঃ। এই মন্ত্রস্থ নামগুলির প্রত্যেককে তিন অঞ্জলি করিয়া জল দিবে। অশক্ত হইলে বারত্রয় মন্ত্র পাঠ করতঃ অঞ্জলিত্রয় জল দিবে।

## পিতৃতর্পণ

দক্ষিণমুখ ও প্রাচীনাবীতী হইয়া পিতৃলোকের আবাহন করিবে। (ওঁ) আগচ্ছন্তু

(৩) দেবতীর্থ—অঙ্গুলীর অগ্রভাগ।
(৪) নিবীতী—মাল্যবৎ গলদেশে যজ্ঞসূত্র ধারণ।
(৫) পিতৃতর্পণ—অঙ্গুষ্ঠ ও তর্জ্জনীর মূলদেশ।

মে পিতর ইমং গৃহ্ণন্তুপোহগ্ম নম্ ( ৬ ) সামবেদীগণ এই মন্ত্রে আবাহন করতঃ পিতৃতর্পণ করিবে। ঋগ্বেদীয় ও যজুর্বেদীয় ব্রাহ্মণের আবাহন মন্ত্র যথা—

ওঁ উশন্তস্ত্বা নিধীমহ্যুশন্তঃ সমিধীমহি উশন্নুশত আবহ পিতৄন্ হবিষে অত্তবে। ওঁ আয়ান্তু নঃ পিতরঃ সৌম্যাসো অগ্নিষ্বাত্তাঃ পথিভির্দেবযানৈঃ। অস্মিন্ যজ্ঞে স্বধয়া মদন্তোঽধিব্রুবন্তু তে অবন্ত্বস্মান্॥

গোত্র সম্বন্ধ ও নাম উল্লেখ পূর্ব্বক মন্ত্র পাঠ করিয়া পিতা, পিতামহ, প্রপিতামহ, মাতামহ, প্রমাতামহ, বৃদ্ধ প্রমাতামহ, মাতা, পিতামহী প্রপিতামহী এই নয় জনের প্রত্যেককে যথাক্রমে তিন তিন অঞ্জলি জল দিবে এবং মন্ত্রও তিনবার পাঠ করিবে।

মাতামহী প্রমাতামহী ও বৃদ্ধ প্রমাতামহী এই তিন জনকে এক একবার মন্ত্র পাঠ করিয়া এক এক অঞ্জলি জল দিবে। পিতামহ হইতে বৃদ্ধ প্রমাতামহ পর্য্যন্ত দ্বাদশ পুরুষের মধ্যে কেহ জীবিত থাকিলে তাহাকে ত্যাগ করিয়া তাহার উপরিতন পুরুষ ধরিয়া দ্বাদশ সংখ্যা পূরণ করিয়া লইতে হইবে। প্রণালী যথা—

বিষ্ণুরোম্ অমুকগোত্রঃ পিতা অমুকদেবশর্ম্মা তৃপ্যতামেতৎ সতিলোদকং তস্মৈ স্বধা। (৩বার)*

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ” | ” | পিতামহঃ | — | — | স্বধা ( ৩ বার ) |
| ” | ” | প্রপিতামহঃ | — | — | স্বধা ( ৩ বার ) |
| ” | ” | মাতামহ | — | — | স্বধা ( ৩ বার ) |
| ” | ” | প্রমাতামহঃ | — | — | স্বধা ( ৩ বার ) |
| ” | ” | বৃদ্ধ প্রমাতামহঃ | — | — | স্বধা ( ৩ বার ) |

বিষ্ণুরোম্ অমুক গোত্রা মাতা অমুকী দেবী তৃপ্যতামেতৎ সতিলোদকং তস্যৈ স্বধা (৩বার)

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ” | ” | পিতামহী | — | — | স্বধা ( ৩ বার ) |
| ” | ” | প্রপিতামহী | — | — | স্বধা ( ৩ বার ) |
| ” | ” | মাতামহী | — | — | স্বধা ( ১ বার ) |
| ” | ” | প্রমাতামহী | — | — | স্বধা ( ১ বার ) |
| ” | ” | বৃদ্ধ প্রমাতামহী | — | — | স্বধা ( ১ বার ) |

যজুর্ব্বেদীয়গণ ‘অমুক গোত্র পিতঃ অমুকদেবশর্ম্মন্ তৃপ্যস্বৈতত্তে সতিলোদকং স্বধা’ বলিবেন। ঋগ্বেদীয়গণ ‘অমুকগোত্রং পিতরং অমুকদেবশর্ম্মাণমেতৎ সতিলোদকং স্বধা নমস্তর্পয়ামি’ বলিবেন। শূদ্রেরা দেবশর্ম্মন্ স্থানে দাস এবং দেবী স্থলে দাসী বলিবেন। ক্ষত্রিয়েরা দেববর্ম্মণ ও দেবী এবং বৈশ্যেরা গুপ্ত ও দেবী বলিবেন এবং শেষোক্ত স্বধা স্থলে নমঃ বলিবেন। সমর্থ হইলে পিতৃব্য ভ্রাতা মাতুল বিমাতা ভগিনী পিতৃস্বসা ও সপিণ্ড প্রভৃতিকে এক এক অঞ্জলি জলদ্বারা তর্পণ করিবে।

**ভীষ্মতর্পণ**—ভীষ্মতর্পণ প্রত্যহ না করিলেও চলে, তবে ভীষ্মাষ্টমীতে অবশ্য কর্ত্তব্য। “ওঁ বৈয়াঘ্রপদ্যগোত্রায় সাঙ্কৃতি প্রবরায় চ। অপুত্রায় দদাম্যেতৎ সলিলং ভীষ্মবর্ম্মণে॥” এই মন্ত্র তিনবার পড়িয়া তিন অঞ্জলি জল দিবে। পরে ভীষ্ম নমস্কার করিবে। ওঁ ভীষ্মঃ শান্তনবো বীরঃ সত্যবাদী জিতেন্দ্রিয়ঃ। আভিরদ্ভিরবাপ্নোতু পুত্র-

( ৬ ) কোন কোনও শূদ্র সামবেদীয় পিতৃ আবাহন মন্ত্র পাঠ করেন।

* গঙ্গাজলে করিলে “সতিল গঙ্গোদক” বলিবে।

পৌত্রোচিতাং ক্রিয়াং। পরে ওঁ যেহবান্ধবা বান্ধবা বা যেহন্য জন্মনি বান্ধবাঃ। তে তৃপ্তিমখিলাং যান্তু যে চাস্মত্তোয়কাঙ্খিণঃ॥ এই বলিয়া তিন অঞ্জলি জল দিবে। তৎপরে "অগ্নিদগ্ধাশ্চ যে জীবা যেহপ্যদগ্ধাঃ কুলে মম। ভূমৌ দত্তেন তৃপ্যন্তু তৃপ্তা যান্তু পরাং গতিং" বলিয়া তিন অঞ্জলি জল দিবে।

**রামতর্পণ**—ওঁ আব্রহ্ম ভুবনাল্লোকা দেবর্ষি পিতৃমানবাঃ। তৃপ্যন্তু পিতরঃ সর্ব্বে মাতৃমাতামহাদয়ঃ। অতীতকুলকোটীনাং সপ্তদ্বীপনিবাসিনাং। ময়া দত্তেন তোয়েন তৃপ্যন্তু ভুবনত্রয়ং॥ এই মন্ত্র তিনবার পাঠ করিয়া তিন অঞ্জলি জল দিবে। পরে "ওঁ আব্রহ্মস্তম্ব পর্য্যন্তং জগৎ তৃপ্যতু।" এই মন্ত্রে তিন অঞ্জলি জলদ্বারা **লক্ষ্মণ তর্পণ** করিবে।

**বস্ত্রনিষ্পীড়নোদক তর্পণ।** পরে (ওঁ) যে চাস্মাকং কুলে জাতা অপুত্রা গোত্রিণো মৃতাঃ। তে তৃপ্যন্তু ময়া দত্তং বস্ত্র নিষ্পীড়নোদকম্ এই মন্ত্রে স্থলে উঠিয়া বস্ত্র নিষ্পীড়ন জল একবার ভূমিতে নিক্ষেপ করিবে।

পরে **পিতৃস্তুতি**— ওঁ পিতা স্বর্গঃ পিতা ধর্ম্মঃ পিতাহি পরমন্তপঃ। পিতরি প্রীতিমাপন্নে প্রীয়ন্তে সর্ব্বদেবতাঃ॥ এই স্তুতি পাঠ করিয়া "পিতৃনমস্যে দিবি যে চ মূর্ত্তাঃ স্বধাভুজঃ কাম্যফলাভিসন্ধৌ। প্রদানশক্তাঃ সকলেপ্সিতানাং বিমুক্তিদা যেহনভিসংহিতেষু।" এই মন্ত্র পাঠ করিয়া নমস্কার করিবে।

কেহ কেহ ভীষ্ম তর্পণ, পরে রাম তর্পণ পরে যেহবান্ধবা মন্ত্রপাঠে তর্পণ, তৎপরে লক্ষ্মণ তর্পণ, পরে অগ্নিদগ্ধা মন্ত্রে তর্পণ করিয়া বস্ত্রনিষ্পীড়নোদক তর্পণ করেন।

---

## শবদাহব্যবস্থা।

স্বজাতি ভিন্ন শব স্পর্শ করিতে পারে না এবং 'বাসী' করিয়া ফেলিয়া রাখাও নিষিদ্ধ। একমাত্র পুত্র ব্যতীত অন্য অধিকারী চূড়াকরণ না হইলে প্রেতকার্য্যে অধিকারী হয় না। যে বালক বালিকার বয়স দুই বৎসরের কম, তাহাদের দাহাদি নাই, কেবল শ্মশানে তাহাদিগকে গর্ত্তে পুতিয়া ফেলিতে হয়। গর্ভিণীর গর্ভভেদ করিয়া সন্তান বাহির না করিয়া দাহ করা নিষিদ্ধ।

শবকে শ্মশানে লইয়া গিয়া অগ্নিকর্ত্তা স্নান করিয়া (ব্রাহ্মণেরা অন্ন পাক করিয়া লইবে) ও শবকে ধৌত করত পরিচ্ছন্ন বস্ত্র পরিধান করাইয়া ভূমিতে কুশের উপর দক্ষিণ-শিয়র করাইবে এবং ঘৃত মাখাইয়া নিম্নোক্ত মন্ত্রে স্নান করাইবে—"ওঁ গয়াদীনি চ তীর্থানি যে চ পুণ্যাঃ শিলোচ্চয়াঃ। কুরুক্ষেত্রঞ্চ গঙ্গাঞ্চ যমুনাঞ্চ সরিদ্বরাং। কৌশিকীং চন্দ্রভাগাঞ্চ সর্ব্বপাপপ্রণাশিনীং। ভদ্রাবকাশাং সরযূং গণ্ডকীং পনসং তথা। বৈণবঞ্চ বরাহঞ্চ তীর্থং পিণ্ডারকং তথা। পৃথিব্যাং যানি তীর্থানি সরিতঃ সাগরাংস্তথা।

পরে নূতন বস্ত্র ও উত্তরীয় (ব্রাহ্মণ হইলে যজ্ঞোপবীত) পরাইয়া মালা চন্দনাদি এবং চক্ষুঃ, কর্ণ, নাসিকা ও মুখের সপ্তছিদ্রে সপ্তখণ্ড স্বর্ণ (অভাবে কাংস্যাদি ধাতুর সাতখণ্ড) দিয়া অন্য বস্ত্র দ্বারা আচ্ছাদন করিয়া পূর্ব্বপক্ক অন্ন হইতে অর্দ্ধেক ফেলিয়া দিয়া অপরার্দ্ধে পিণ্ড দিবে। পরিষ্কৃত ভূমিতে গোময় লেপন করিয়া তাহার উপর বাম জানু পাতিয়া এবং দক্ষিণমুখ ও বিপরীত উত্তরীয় হইয়া "ওঁ অপহতা অসুরা রক্ষাংসি বেদিষদঃ" এই মন্ত্রে একটী দক্ষিণাগ্র রেখা করিয়া তদুপরি কুশগুচ্ছ বিস্তৃত করিয়া "ওঁ এহি প্রেত সৌম্য গম্ভিরেভিঃ

পথিভিঃ পূর্ব্বিণেভির্দেহ্যস্মভ্যং দ্রবিণেহ ভদ্রং রয়িঞ্চ নঃ সর্ব্ববীরঃ নিবচ্ছ” এই মন্ত্রে আবাহন করিবে। পরে জলস্পর্শ করিয়া “বিষ্ণুরোম্ অমুকগোত্র প্রেত অমুকদেবশর্ম্মন্নবনেনিক্ষ্” এই মন্ত্রে আস্তৃত কুশের উপর জলের ছিটা দিবে, তুলসী ও তিলাদিমিশ্রিত কিঞ্চিৎ অন্ন লইয়া “ওঁ অমুকগোত্র প্রেত অমুকদেবশর্ম্মন্নেতত্তেঽন্নমুপতিষ্ঠতাং” বলিয়া কুশের উপর দিবে। তাহার পর অন্নপাত্রধৌতজল “ওঁ অমুকগোত্র প্রেত অমুকদেবশর্ম্মন্প্রত্যবনেনিক্ষ্” বলিয়া পিণ্ডের উপর দিবে।

মুখাগ্নিকারী পুনশ্চ স্নান করিয়া পরিষ্কৃত ভূমিতে উত্তর দক্ষিণ দীর্ঘ করিয়া চিতা কাষ্ঠ সাজাইবে এবং তাহার উপর মৃত ব্যক্তিকে দক্ষিণশিরস্ক (সামগেতর ব্রাহ্মণ ও শূদ্রকে উত্তরশিরস্ক) করিয়া পুরুষ হইলে অধোমুখে এবং স্ত্রীলোককে চিৎ করিয়া শয়ন করাইবে, পরে ‘ওঁ দেবাশ্চাগ্নিমুখাঃ সর্ব্বে হুতাশনং গৃহীত্বা এনং দহন্তু” এই মন্ত্রে পবিত্র অগ্নিগ্রহণ করিয়া “ওঁ কৃত্বা তু দুষ্কৃতং কর্ম্ম জানতা বাপ্যজানতা। মৃত্যুকালবশং প্রাপ্য নরং পঞ্চত্বমাগতং। ধর্ম্মাধর্ম্মসমাযুক্তং লোভমোহসমাবৃতং। দহেয়ং সর্ব্বগাত্রাণি দিব্যান্ লোকান্ স গচ্ছতু।” এই মন্ত্রে শব প্রদক্ষিণ করিয়া দক্ষিণমুখ হইয়া শবমুখে অগ্নি প্রদান করিবে।

তাহার পর শবদাহ সমাধা হইবার সময়ে ৭টী কাঠের কুচা লইয়া ৭ বার চিতা প্রদক্ষিণ করিবে এবং প্রতিবারে এক একটী কাঠী অগ্নিতে নিক্ষেপ করিবে তৎপরে কিঞ্চিৎ অস্থি লইয়া মৃৎপিণ্ডের ভিতর করিয়া গঙ্গায় নিক্ষেপ করিবে। দাহকারীগণ প্রত্যেকে সাত কিম্বা তিন কলসী জল দিয়া চিতা নির্ব্বাণ করিবে। সকলের জল দেওয়া হইয়া গেলে, ঐ জলপূর্ণ কুম্ভটী চিতার উপর রাখিয়া ঐ কলসীর উপর সন্নাতে ৮ কড়া কড়ি রাখিতে হয় পরে পশ্চাৎ ফিরিয়া লোষ্টাদি দ্বারা কলসীটি ভাঙ্গিয়া আর চিতা না দেখিয়া, স্নান করিতে হয়। দাহকারীগণ একবস্ত্রে একবার মাত্র মজ্জন করিয়া যজ্ঞোপবীত পরিবর্ত্তনে দক্ষিণমুখে তিল ও জলাঞ্জলি লইয়া (সামবেদী ও ঋগ্বেদী) বিষ্ণুরোঁ অমুকগোত্রং প্রেতং অমুকদেবশর্ম্মাণং এতৎ সতিলোদকেন তর্পয়ামি। যজুর্ব্বেদী—বিষ্ণুরোঁ অমুকগোত্র প্রেত অমুকদেবশর্ম্মন্ এতত্তে সতিলোদকং তৃপ্যস্ব। এই মন্ত্রে তিনবার তর্পণ করিবেন।

দিবসে দাহ হইলে রাত্রিতে এবং রাত্রে দাহ হইলে দিবসে গৃহে ফিরিতে হয়। ব্রাহ্মণাজ্ঞায় অন্যথা করা যায়। অনন্তর গৃহে প্রবেশের সময় হইলে সকলেই কনিষ্ঠ পুরঃসরে মৃত ব্যক্তির বাড়ীর দ্বারদেশে গিয়া নিম্বপত্র দন্তদ্বারা কাটিয়া, অগ্নি প্রস্তরাদি স্পর্শ করিয়া অভ্যন্তরে প্রবেশ করিবে।

---

# বিবিধ জ্ঞাতব্য।

দিঙ্নির্ণয়।—পূর্ব্বমুখ বা উত্তরমুখ হইয়া দেবপূজা করিবেন। রাত্রিকালে দেবকার্য্য উত্তরমুখে করিবেন। হোম দিবসে বা রাত্রিতে পূর্ব্বমুখে করিবেন। শিবপূজা সকল সময়েই উত্তরমুখে করিতে হয়। কালীপ্রভৃতি শক্তিপূজা উত্তরমুখেই প্রশস্ত। পূর্ব্বমুখে দান করিবেন এবং গ্রহীতা উত্তরমুখে গ্রহণ করিবেন। কেবল বিবাহে দাতা উত্তরমুখ, সাগ্নিকের পক্ষে পশ্চিমমুখ এবং গ্রহীতা অর্থাৎ বর পূর্ব্বমুখে বসিবেন। প্রেতকার্য্য দক্ষিণমুখে করিতে হয়।

**যুগ্মপূজা নিষেধ।**—একত্রে বিগ্রহদ্বয়,—দুই শিব, দুই শক্তি, দুই গণেশ বা দুই সূর্য্য পূজা করিবেন না। ঐরূপ যুগ্মপূজা করিলে গৃহী উদ্বেগপ্রাপ্ত হন। পৃথক পূজা কর্ত্তব্য।

**পঞ্চশস্য।**—ধান্য, মাষকলাই, তিল, মুগ ও যব।

**পঞ্চরত্ন।**—স্বর্ণ, হীরক, নীলমণি, পদ্মরাগ ও মুক্তা। মতান্তরে স্বর্ণ, রৌপ্য, প্রবাল, মুক্তা ও মণি।

**নবরত্ন।**—মুক্তা, মাণিক্য, বৈদুর্য্যমণি, গোমেদমণি, হীরক, বিদ্রুমমণি পদ্মরাগমণি, মরকত ও নীলমণি।

**পঞ্চপল্লব।**—বৈদিক ও পৌরাণিক-পূজায় আম্র, প্লক্ষ (পাকুড়), বট, অশ্বত্থ ও যজ্ঞডুমুর। তান্ত্রিক পূজায় কাঁঠাল, আম্র, অশ্বত্থ, বট ও বকুল।

**পঞ্চকষায়।**—জাম শিমুল, বেড়েলা, কুল ও বকুল ইহাদিগের ত্বক (ছাল) সমান মাত্রায় লইয়া ছেঁচিয়া একত্রে ভিজাইয়া রাখিলে জলকে পঞ্চকষায় জল বলে।

**পঞ্চগুঁড়ি।**—হরিদ্রাচূর্ণদ্বারা পীত, তণ্ডুলচূর্ণদ্বারা শ্বেত, কুসুম্ভ অর্থাৎ কুসুমফুলচূর্ণ দ্বারা রক্ত, শস্যহীন ধান্য (তুষ) দগ্ধ করিয়া তদ্দ্বারা কৃষ্ণ এবং বিল্ব-পত্র চূর্ণ করিয়া সবুজ রং প্রস্তুত করিতে হয়।

**পঞ্চগব্য।**—গোমূত্র, গোময়, গব্য-দুগ্ধ, গব্য-দধি, ও গব্য-ঘৃত। মন্ত্র পড়িয়া ইহাতে কুশোদক দেওয়া হয়।

পঞ্চগব্য পরিমাণ। স্মার্ত্তমতে—গোময়ের দ্বিগুণ গোমূত্র, চতুর্গুণ ঘৃত, দধি এবং দুগ্ধ অষ্টগুণ প্রদান করিবেন। তন্ত্রমতে—১ পল (৪ তোলা) দুগ্ধ ১ পল (৪ তোলা) ঘৃত, গোময় ৩ তোলা, ১ কোষ দধি। মতান্তরে সমান ভাগ দিবারও ব্যবস্থা আছে।

**সর্ব্বৌষধি।** মুরামাংসী, জটামাংসী, বচ, কুড়, শৈলজ, হরিদ্রা, দারুহরিদ্রা, শঠী, চম্পক ও মুথা। প্রমাণম,—মুরামাংসী বচা কুষ্ঠং শৈলেয়ং রজনীদ্বয়ং। শঠি চম্পক-মুস্তঞ্চ সর্ব্বৌষধিগণঃ স্মৃতঃ।

**মহৌষধি।**—পীতবেড়েলা, কণ্টিকারী, শ্বেতবেড়েলা, পেটারি (রাঢ়ীয় ভাষা) ডানকুনী, বাসক, সুনটে, হুড়হুড়ে। প্রমাণন—সহদেবী তথাব্যাঘ্রীবলা চাতিবলা তথা। শঙ্খপুষ্পী তথা সিংহী অষ্টমী চ সুবর্চ্চলা। মহৌষধ্যষ্টকং প্রোক্তং মহাস্নানে নিয়োজয়েৎ। দ্বিতীয় প্রকার,—চাকুলে শ্যামলতা (দোড়েলতা), ভৃঙ্গরাজ, শতমূলী গুলঞ্চ, পীতবেড়েলা। প্রমাণন্—পৃশ্নিপর্ণী শ্যামলতা ভৃঙ্গরাজ শতাবরী গুড়ুচী সহদেবী চ মহৌষধিগণঃ স্মৃতঃ।

**নিষিদ্ধ পুষ্পাদি।**—কেবল অক্ষত দ্বারা বিষ্ণুর, তুলসী দ্বারা গণেশের এবং বিল্বপত্র দ্বারা সূর্য্যের পূজা করিবেন না। দুর্ব্বাকে পুষ্প স্থলবর্ত্তী করিয়া পূজা করিবেন না। রক্তচন্দন, রক্তপুষ্প, বিল্বপত্র, বিষ্ণুপূজাতে নিষিদ্ধ। আকন্দ ও ধুস্তুরপুষ্প শিবভিন্ন অন্য পূজায় নিষিদ্ধ। বিশেষার্ঘ্যে বা স্নানে শিব ও সূর্য্যের পূজায় শঙ্খ (তাম্রশঙ্খ) বা কোশা ব্যবহার করিবে না। কুন্দ, নবমল্লিকা, যূথী; বকুল, কেতকী, রক্তজবা, বন্ধুক, সন্ধ্যা, মালতী কুঙ্কুম, শেফালী, কুমুদ, রক্তকরবী ও কাঠটগর, শিবপূজায় নিষিদ্ধ। পীতাঝিণ্টী, শ্বেতাঝিণ্টী, টগর, শ্বেত জবা, দ্বিবিধতুলসী, মন্দার, কহ্লার, তমাল, কুশ ও কাশপুষ্পে দেবীর পূজা করিবে না। মনসা পূজায় ধুনা দিবে না।

**প্রশস্ত পুষ্পাদি।** সূর্য্য-পূজায় রক্তচন্দন, জবাদি রক্তপুষ্প প্রশস্ত। শিবপূজায়

ধুস্তূরপুষ্প, আকন্দপুষ্প ও বিল্বপত্র প্রশস্ত। বিষ্ণু, শিব, গঙ্গা, লক্ষ্মী ও সরস্বতী পূজায় এবং শ্রাদ্ধে শ্বেতপুষ্প প্রশস্ত। তুলসী না হইলে বিষ্ণুপূজা হয় না। বিষ্ণুপূজায় সমস্ত উপচার তুলসীযুক্ত করিয়া নিবেদন করিতে হয়। শক্তিপূজায় রক্তচন্দন রক্তপুষ্প ও বিল্বপত্র প্রশস্ত। শ্যামাপূজায় যন্ত্রপুষ্প,—পদ্মপুষ্প ( মুখস্বরূপ ), রক্তজবা ( স্তনস্বরূপ ), কৃষ্ণাপরাজিতা ( যোনিস্বরূপ ), রক্তকরবীর ( লিঙ্গস্বরূপ ) দ্রোণপুষ্প (পাদুকা-স্বরূপ ) প্রশস্ত।

**নিষিদ্ধ বাদ্য।**—শিবমন্দিরে করতাল, সূর্য্যগৃহে শঙ্খ, দুর্গামণ্ডপে বংশী ও মধুরী, ব্রহ্মাগারে ঢাক এবং লক্ষ্মীগৃহে ঘণ্টা বাজাইবেন না। অন্য বাদ্যের অভাবে কেবল ঘণ্টা বাজাইয়াই সর্ব্বপূজা হয়, কারণ ঘণ্টা সর্ব্ববাদ্যময়ী।

**তিথিবিশেষে অভক্ষ্য।** প্রতিপদে কুষ্মাণ্ড, দ্বিতীয়াতে বৃহতী, তৃতীয়ায় পটোল, চতুর্থীতে মূলো, পঞ্চমীতে বেল, ষষ্ঠীতে নিম্ব, সপ্তমীতে তাল, অষ্টমীতে নারিকেল, নবমীতে লাউ, দশমীতে কলম্বী, একাদশীতে শীম, দ্বাদশীতে পুঁই, ত্রয়োদশীতে বেগুণ, চতুর্দ্দশীতে মাষকলাই, পূর্ণিমা ও অমাবস্যায় মাংস এবং রবিবারে মৎস্য, মাংস, মাষ মসুর, নিম্ব, আদা ও দগ্ধদ্রব্য ভোজন নিষিদ্ধ।

**তিলক ধারণবিধি।** পূর্ব্বমুখ বা উত্তর মুখ হইয়া তিলক ধারণ করিবেন। ব্রাহ্মণেরা নাসিকার মূলদেশ হইতে কেশ পর্য্যন্ত ঊর্দ্ধপুণ্ড ( দীপশিখাকৃতি ), ক্ষত্রিয়েরা ত্রিপুণ্ড ( তিনটী দীপশিখাকৃতি ), বৈশ্যেরা অর্দ্ধচন্দ্রাকৃতি এবং শূদ্রেরা বর্ত্তুলাকৃতি তিলকধারণ করিবেন

**তিলক ধারণ স্থান।** ললাট, মস্তক, বক্ষ, কণ্ঠ, কর্ণদ্বয়, বাহুমূলদ্বয়, নাভি, পৃষ্ঠ পার্শ্বযুগল, মস্তকমধ্য, এইস্থান গুলিতে তিলকধারণ করিবেন। জীবৎ পিতৃক ব্যক্তি কেবলমাত্র ললাটে তিলক ধারণ করিবেন।

**শিখা বন্ধন।**—ব্রাহ্মণেরা গায়ত্রী পাঠ করিয়া আড়াই পাক দিয়া শিখা ও জুটিকা বন্ধন করিবেন। নারীজাতি ও শূদ্রেরা 'ব্রহ্মবাণী সহস্রানি শিববাণী শতানিচ। বিষ্ণোর্ণাম সহস্রেণ শিখাবন্ধং করোম্যহম্॥' মন্ত্রে শিক্ষা বন্ধন করিবেন।

**হোমান্তে ভস্ম তিলক।** ললাটে 'কশ্যপস্য ত্র্যায়ুষং', কণ্ঠে 'জমদগ্নেস্ত্র্যায়ুষং' বাহুদ্বয়মূলে 'যদ্দেবানাং ত্র্যায়ুষং', হৃদয়ে 'তন্মে অস্তু ত্র্যায়ুষং', অন্যকে ধারণ করাইলে 'তত্তে অস্তুত্র্যায়ুষম্'।

**শ্রাদ্ধকাল।**—পূর্ব্বাহ্ণ—অন্বষ্টকা ও শুক্লপক্ষ বিহিত শ্রাদ্ধের। অপরাহ্ণ—সপিণ্ডীকরণ ও অমাবস্যাদি পার্ব্বণশ্রাদ্ধের। মধ্যাহ্ন—একোদ্দিষ্ট শ্রাদ্ধের এবং প্রাতঃ—( এক দণ্ড ও এক মুহূর্ত্ত বাদ দিয়া প্রথম তিন মুহূর্ত্ত ) বৃদ্ধিশ্রাদ্ধের কাল। তন্মধ্যে একোদ্দিষ্ট শ্রাদ্ধে অষ্টম মুহূর্ত্ত প্রশস্ততম, নবম মুহূর্ত্ত প্রশস্ততর, সপ্তম মুহূর্ত্ত প্রশস্ত। পার্ব্বণশ্রাদ্ধে একাদশ ও দ্বাদশ মুহূর্ত্ত প্রশস্ততম, নবম ও দশম মুহূর্ত্ত প্রশস্ততর, অষ্টমাদি মুহূর্ত্ত প্রশস্ত, রাত্রি সন্ধ্যা ও সূর্য্যোদয়ের পর দেড় মুহূর্ত্ত ভিন্ন অন্য সময় বিহিতকাল।

**শ্রাদ্ধপূর্ব্বদিনকৃত্য।**—শ্রাদ্ধপূর্ব্বদিনে হবিষ্যান্ন বা নিরামিষ একবার মাত্র ভোজন করতঃ সংযমী ( মৈথুনাদি ত্যাগী ) হইয়া থাকিবে।

**শ্রাদ্ধদিনে ত্যাজ্য।**—শ্রাদ্ধদিনে শ্রাদ্ধকর্ত্তা দন্তকাষ্ঠ ব্যবহার করিবে না।

তিলের তৈল মাখা নিষিদ্ধ। শ্রাদ্ধ করিয়া সেই দিবস দ্বিতীয়বার ভোজন, এক ক্রোশে অধিক গমন, পাশা খেলা, অধ্যয়ন, মিথুন, দান, প্রতিগ্রহ এবং সায়ংসন্ধ্যা এই আট কার্য্য ত্যাগ করিবে।

**অকালে কর্ত্তব্যাকর্ত্তব্য**।—উপস্থিত দিনের মত দিনান্তর পাইবার সম্ভাবনা না থাকিলে নিরবকাশ অর্থাৎ নিম্নলিখিত কার্য্যাদি অকালেও করা যায়, যথা—রজঃস্রাবের ৪র্থ দিন হইতে দ্বাদশ দিনের মধ্যে করণীয় প্রথম গর্ভাধান, ষষ্ঠমাসে করণীয় মুখ্যান্নপ্রাশন, জাতকর্ম্মাদি ও মাসিকশ্রাদ্ধ, প্রায়শ্চিত্ত এবং সন্ধ্যা ও পঞ্চমহাযজ্ঞাদি নিত্য নৈমিত্তিক কর্ম্ম এবং গ্রহণদান, শান্তিস্বস্ত্যয়নাদি।

সাবকাশ নিত্য নৈমিত্তিক কার্য্য অর্থাৎ উপস্থিত দিন অপেক্ষা যে সকল কার্য্যের জন্য উৎকৃষ্টতর দিন পাইবার সম্ভাবনা তাহা অকালে করিতে নাই। যথা—উপনয়ন, দেবতাপ্রতিষ্ঠা, গয়া গঙ্গাভিন্ন তীর্থ বা দেবতাদি দর্শন, মহাদান, যে অন্নপ্রাশনের দিন গত হইয়া গিয়াছে, তাহা অকালে নিষিদ্ধ।

**হবিষ্যান্ন**।—আতপ তণ্ডুল, খই, কাঁচামুগ, তিল, যব, মটর, বাস্তুক (বেথোশাক), হিঞ্চা, লতাদির মূল, সৈন্ধবলবণ, গব্য-দুগ্ধ (সর তোলা না হয়) গব্য দধি, গব্যঘৃত, কাঁটাল, আম্র, কদলী, নবলী (নোড়), আমলকী, হরীতকী, জীরা, তেঁতুল, ইক্ষু (আক) ইক্ষুর চিনি, (গুড় নহে) এই সকল হবিষ্য দ্রব্য।

**স্ত্রীসংসর্গ**।—চতুর্দ্দশী, অষ্টমী, অমাবস্যা, পূর্ণিমা ও সংক্রান্তিকে পর্ব্ব বলে। পর্ব্বদিনে, দিবাভাগে, প্রভাতে, সায়ংকালে, ব্রতদিনে, শ্রাদ্ধদিনে, ব্রত ও শ্রাদ্ধের পূর্ব্বদিনে এবং রুগ্নাবস্থায় স্ত্রীসহবাস নিষিদ্ধ। রজস্বলা (প্রথম ৩ দিন) ও পূর্ণগর্ভা স্ত্রীতে উপগত হইবে না। সংসর্গকালে স্ত্রীপুরুষের দেহ পবিত্র, মন প্রসন্ন ও ভগবচ্চিন্তানিরত থাকা আবশ্যক।

**ক্ষৌরবিধি**।—বৃহস্পতিবারে মানহানি, শুক্রবারে শুক্রহানি, রবিবারে ধনহানি, মঙ্গলবারে আয়ুক্ষয়, শনিবারে মানাদি সকলের নাশ হয়। কিন্তু ঋগ্বেদীর বৃহস্পতিবারে, সামবেদীর মঙ্গলবারে, যজুর্ব্বেদীয় শুক্রবারে ক্ষৌরকার্য্য বিহিত আছে। অশৌচান্তাদি কারণ বশতঃ নিষিদ্ধদিনেও ক্ষৌরকার্য্য করিবে। নাপিতের বাড়ী গিয়া ক্ষৌর করাইতে নাই।

**শান্তিমন্ত্র**।—ওঁ কয়ানশ্চিত্র ইত্যস্য মহাবামদেব্যঋষির্বিরাড়্ গায়ত্রীছন্দ ইন্দ্রোদেবতা শান্তিকর্ম্মণি জপে বিনিয়োগঃ। ওঁ কয়ানশ্চিত্র আভুব দূতী সদা বৃধঃ সখা কয়া শচিষ্ঠয়া বৃতা। ওঁ কস্ত্বা সত্যো মদানাং মংহিষ্ঠো মৎস দন্ধসঃ দৃঢ়া চিদারুজে বসু। ওঁ অভীষুণঃ সখীনামবিতা জরিতৃণাং শতংভবা স্যুতয়ে॥ এই মন্ত্র তিনবার পাঠ করিয়া ওঁ স্বস্তিন ইন্দ্রো বৃদ্ধশ্রবাঃ স্বস্তিনঃ পূষা বিশ্ববেদাঃ। স্বস্তি ন স্তার্ক্ষ্যো হরিষ্টনেমিঃ স্বস্তি নো বৃহস্পতির্দ্দধাতু এই মন্ত্র পাঠ করিয়া শান্তি করিবে। দ্যৌঃশান্তিঃ অন্তরীক্ষং শান্তিঃ পৃথিবী শান্তিঃ আপঃ শান্তিঃ ওষধয়ঃ শান্তিঃ বনস্পতয়ঃ শান্তিঃ বিশ্বেদেবাঃ শান্তিঃ শান্তিরেব শান্তিঃ সর্ব্বরোগাঃ শান্তিঃ সর্ব্বপচ্ছান্তিঃ ওঁ যত এবাগতং পাপং তত্রৈব প্রতিগচ্ছতু॥ ওঁ শান্তিঃ।

---

# ত্রিবেদীয় স্বস্তিমন্ত্রাদ—

**সামবেদী স্বস্তিবাচন**—ওঁ সোমং রাজানং বরুণমগ্নিমন্বারভামহে। আদিত্যং বিষ্ণুং সূর্য্যং ব্রহ্মানঞ্চ বৃহস্পতিন্।

**যজুর্ব্বেদী স্বস্তিবাচন**—ওঁ স্বস্তি ন ইন্দ্রো বৃদ্ধশ্রবাঃ স্বস্তি নঃ পূষা বিশ্ববেদাঃ। স্বস্তি নস্তার্ক্ষ্যোঽরিষ্টনেমিঃ স্বস্তি নো বৃহস্পতির্দ্দধাতু। ওঁ স্বস্তি ওঁ স্বস্তি ওঁ স্বস্তি। ওঁ গণানাং ত্বা গণপতিং হুং হবামহে। প্রিয়াণাং ত্বা প্রিয়পতিং হুং হবামহে। নিধীনাং ত্বা নিধিপতিং হুং হবামহে। বসো মম।"

**ঋগ্বেদী স্বস্তিবাচন**—ওঁ স্বস্তিনো মিমীতামশ্বিনা ভগঃ স্বস্তি দেব্যাদিতিরনর্ব্বণঃ। স্বস্তি পূষা অসুরো দধাতু নঃ স্বস্তি দ্যাবাপৃথিবী সুচেতনা। ওঁ স্বস্তয়ে বায়ুমুপ ব্রবামহৈ সোমং স্বস্তি ভুবনস্য যস্পতিঃ। বৃহস্পতিং সর্ব্বগণং স্বস্তয়ে স্বস্তয় আদিত্যাসো ভবন্তু নঃ। ওঁ বিশ্বে দেবা নো অদ্যা স্বস্তয়ে বৈশ্বানরো বসুরগ্নিঃ স্বস্তয়ে। দেবা অভবন্তু ঋভবঃ স্বস্তয়ে স্বস্তি নো রুদ্রঃ পাত্বংহসঃ। ওঁ স্বস্তি মিত্রাবরুণা স্বস্তি পথ্যে রেবতি। স্বস্তি ন ইন্দ্রশ্চাগ্নিশ্চ স্বস্তি নো অদিতে কৃধি। ওঁ স্বস্তি পন্থামনুচরেম সূর্য্যাচন্দ্রমসাবিব। পুনর্দ্দদতা ঘ্নতা জানতা সঙ্গমেমহি। ওঁ স্বস্ত্যয়ন তার্ক্ষ্যমরিষ্টনেমিং মহদ্ভুতং বায়সং দেবানাম্। অসুরঘ্নমিন্দ্রসখং সমৎসু, বৃহদ্যশো না বমিবারুহেম অংহোমুচ মাঙ্গিরসং গয়ঞ্চ স্বস্ত্যাত্রেয়ং মনসা চ তার্ক্ষ্যং প্রযতপাণিঃ শরণং প্রপদ্যেস্বস্তি সম্বাধেষভয়ং নো অস্তু। তৎপরে করযোড়ে "ওঁ সূর্য্যঃ সোমো যমঃ কালঃ সন্ধ্যে ভূতান্যহঃ ক্ষপাঃ। পবনো দিকপতির্ভূমিরাকাশং খচরামরাঃ। ব্রাহ্ম্যং শাসনমাস্থায় কল্পধ্বমিহ সন্নিধিম্। ওঁ তৎসৎ ওঁ তৎসৎ ওঁ তৎসৎ, অয়মারম্ভঃ শুভায় ভবতু" এই মন্ত্র সর্ব্ববেদীয়গণ পাঠ করিবেন।

**সামবেদীয় সঙ্কল্পসূক্ত**—ওঁ দেবেবো দ্রবিণোদাঃ, পূর্ণাং বিবষ্ট্যাসিচং। উদ্বা সিঞ্চোধ্বমুপ বা পৃণুধ্বমাদিদ্বো দেব ওহতে।

**যজুর্ব্বেদীয় সঙ্কল্পসূক্ত**—ওঁ যজ্জাগ্রতো দূরমুদেতি দৈবং তদুসুপ্তস্য তথৈবৈতি। দূরং গমং জ্যোতিষাং জ্যোতিরেকং তন্মে মনঃ শিবসঙ্কল্পমস্তু।

**ঋগ্বেদীয় সঙ্কল্পসূক্ত**—ওঁ যা গুঙ্গূর্য্যা সিনীবালী, যা রাকা যা সরস্বতী। ইন্দ্রাণীমাহ্ব উতয়ে, বরুণানীং স্বস্তয়ে।

**সামবেদীয় ঘটস্থাপন মন্ত্র**—ভূমিতে হাত দিয়া ওঁ ভূমিরন্তরীক্ষং দ্যৌর্ব্বাভূতায়াঃ। ধান্য—ওঁ ধানাবন্তং করম্ভিণমপূপবন্তমুকথিনং। ইন্দ্র প্রাতর্জুষস্ব নঃ। ঘট—ওঁ আবিশন্ কলসং সুতো বিশ্বা অর্ষন্নভিশ্রিয়ঃ। ইন্দুরিন্দ্রায় ধীয়তে। জল—ওঁ আনো মিত্রাবরুণা ঘৃতৈর্গব্যূতি মুক্ষতং মধ্বা রজাংসি শুক্রতু। পল্লব—ওঁ অয়মূর্জ্জাবতো-বৃক্ষ উর্জ্জীব ফলিনী ভব। পর্ণং বনস্পতে নুত্বা নুত্বা চ সূয়তাং রয়িঃ। ফল—ওঁ ইন্দ্রং নরো নেমধিতা হবন্তে; যৎ পার্য্যা যুনজতে ধিয়স্তাঃ। শূরো নৃষাতা শ্রবসশ্চকান আ গোমতি ব্রজে ভজা ত্বং নঃ। পুষ্প—ওঁ পবমান ব্যশ্নুহি রশ্মিভির্বাজসা তমঃ। দধৎ স্তোত্রে সুবীর্য্যম্। সিন্দূর—ওঁ সিন্ধোরুচ্ছাসে পতয়ন্তমুক্ষণং হিরণ্যপাবাঃ পশুমপ্সু গৃভণতে। (বস্ত্রের মন্ত্র যজুর্ব্বেদি ঘটস্থাপনে দেখ) স্থিরীকরণ—(ঘটে হাত দিয়া পাঠ করিবে) ওঁ স্থাবতঃ পুরূবসো বয়মিন্দ্র প্রণেতঃ। স্মসি স্থাতর্হরীণাম্। কৃতাঞ্জলি হইয়া ওঁ সর্ব্বতীর্থোদ্ভবং বারি

সর্ব্বদেবসমন্বিন্। ইমং ঘটং সমারুহ্য তিষ্ঠ দেব গণৈঃ সহ। দেবী পূজায়—তিষ্ঠ দেবী গণৈঃ সহ।

**যজুর্ব্বেদী ঘটস্থাপন মন্ত্র**—ভূমি ওঁ ভূরসী ভূমিরস্যদিতিরসি, বিশ্বধারা বিশ্বস্য ভূবনস্য ধর্ত্রী। পৃথিবীং যচ্ছ, পৃথিবীং মাহিংসীঃ। ধান্য—ওঁ ধান্যমসি, ধিনুহি দেবান্ ধিনুহি যজ্ঞং ধিনুহি জজ্ঞপতিং ধিনুহি মাং যজ্ঞন্যম্। কলস—ওঁ আজিঘ্র কলসং মহ্য ত্বা বিশন্ত্বিন্দবঃ। পুনরূর্জ্জা নিবর্ত্তস্ব সা নঃ সহস্রং, ধুক্ষোরুধারা পয়স্বতী, পুনর্মাবিশতাদ্রয়িঃ। জল—ওঁ বরুণস্যোত্তম্ভনমসি, বরুণস্য স্কম্ভসর্জ্জনীস্থঃ। বরুণস্য ঋতসদন্যসি, বরুণস্য ঋতসদনমসি বরুণস্য ঋতসদনমাসীদ। পল্লব—ওঁ ধন্বনা গা ধন্বনাজিং জয়েম, ধন্বনা তীব্রাঃ সমদো জয়েম। ধনুঃ শত্রোরপকামং কৃণোতি, ধন্বনা সর্ব্বাঃ প্রদিশো জয়েম। ফল—ওঁ যাঃ ফলিনীর্যা অফলা অপুষ্পা যাশ্চ পুষ্পিণীঃ। বৃহস্পতিপ্রসূতাস্তা, নো মুঞ্চন্ত্বংহসঃ। সিন্দুর—ওঁ সিন্ধোরিব প্রাধ্বনে শূঘনাসো, বাতপ্রমিয়ঃ পতয়ন্তি যহ্বাঃ। ঘৃতস্য ধারা অরুষো ন বাজী কাষ্ঠা ভিন্দন্নূর্ম্মিভিঃ পিন্বমানঃ। দূর্ব্বা—ওঁ কাণ্ডাৎ কাণ্ডাৎ প্ররোহন্তি পুরুষঃ পুরুষঃ পরি। এবা নো দূর্ব্বে প্রতনু সহস্রেণ শতেন চ। পুষ্প—ওঁ শ্রীশ্চ তে লক্ষ্মীশ্চ পত্ন্যা-অহোরাত্রে পার্শ্বে নক্ষত্রাণি রূপমশ্বিনৌ ব্যাত্তম্। ইষ্ণন্নিষাণামুম্ম ইষাণ, সর্ব্বলোকং ম ইষাণ। গন্ধ—ওঁ গন্ধদ্বারাং দুরাধর্ষাং নিত্যপুষ্টাং করিষিনীম্। ঈশ্বরীং সর্ব্বভূতানাং তামিহোপহ্বয়ে শ্রিয়ম্। বস্ত্র—ওঁ যুবা সুবাসাঃ পরিবীত আগাৎ স উ শ্রেয়ান্ ভবতি জায়মানঃ। তং ধীরাসঃ কবয় উন্নয়ন্তি, স্বাধ্যো মনসা দেবয়ন্তঃ। স্থিরীকরণ কৃতাঞ্জলিপুটে—ওঁ সর্ব্বতীর্থোদ্ভবং বারি সর্ব্বদেব সমন্বিতম্। ইমং ঘটং সমারুহ্য তিষ্ঠ দেব গণৈঃ সহ। স্থাং স্থিং স্থিরোভব বীড়ঙ্গ আশুর্ভব বাজ্যর্ব্বন্। পৃথুর্ভব সুখদস্ত্বমগ্নে পুরীষবাহনঃ। অনন্তর গায়ত্রী পাঠ করিবে। ওঁ কাণ্ডাৎ কাণ্ডাৎ ইত্যাদি মন্ত্রে কাণ্ড চতুষ্টয় আরোপণের বিধি আছে।

**ঋগ্বেদী ঘটস্থাপন মন্ত্র**—ভূমি—ওঁ উর্ব্বী সদ্মনী বৃহ ঋতে সু হবে দেবানাবসা জনিত্রী। দধাতে যে অমৃতং সুপ্রতীকে দ্যাবা রক্ষতং পৃথিবী নো অভ্বাৎ। ধান্য—ওঁ ধানাবন্তং করম্ভিণমপুপবন্ত মুক্থিনম্ ইন্দ্র প্রাতর্জুষস্ব নঃ। ঘট—ওঁ এতানি ভদ্রা কলস ক্রিয়ানা কুরু শ্রবণ দদতো মঘানি। দান ইদ্বো মঘবানঃ সো অস্ত্বয়ং চ সোমো হৃদি যং বিভর্ম্মি। জল—ওঁ বরুণস্যোত্তম্ভনমসি। বরুণস্য স্কম্ভসর্জ্জনী স্থঃ। বরুণস্য ঋতসদন্যসি। বরুণস্য ঋতসদনমসি। বরুণস্য ঋতসদন-মা সীদ। ফল—ওঁ যাঃ ফলিনীর্যা অফলা অপুষ্পা যাশ্চ পুষ্পিণীঃ। বৃহস্পতি প্রসূতাস্তা নো মুঞ্চন্ত্বংহসঃ। (পল্লব, সিন্দুর, পুষ্প ও বস্ত্রের মন্ত্র যজুর্ব্বেদিঘটস্থাপনে দেখ) স্থিরীকরণ—ওঁ স্থিরো ভব বীড়ঙ্গ আশুর্ভব বাজার্বন। পৃথুর্ভব সুখদস্ত্বমগ্নেঃ পুরীষবাহনঃ। পরে কৃতাঞ্জলি হইয়া ওঁ সর্ব্বতীর্থোদ্ভবং বারি ইত্যাদি পাঠ করিবে।

**সামবেদীয় পঞ্চগব্য শোধনমন্ত্র**। গোমূত্র—গায়ত্রী পাঠ করিয়া শোধন করিবে। গোময়—ওঁ গাবশ্চিদ ঘা সমন্যবঃ সজাতোন মরুত সবান্ধবঃ। রিহতে ককুভো মিথঃ। দুগ্ধ—ওঁ গব্যো যু ণো যথা পুরা অশ্বয়োত রথয়া। বরিবস্যা মহোনাম্। দধি—ওঁ দধিক্রাব্ণো অকারিষং জিষ্ণোরশ্বস্য বাজিনঃ। সুরভি নো মুখা করৎ প্রাণ আয়ূংষি তারিষৎ। ঘৃত—ওঁ ঘৃতবতী ভূবনানামভিশ্রিয়োর্ব্বী পৃথী মধুদুঘে সুপেশসা। দ্যাবাপৃথিবী বরুণস্য ধর্ম্মণা বিষ্কভিতে অজরে ভূরিরেতসা। কুশোদক—ওঁ দেবস্য ত্বা সবিতুঃ প্রসবেঽশ্বিনোর্বাহুভ্যাং পুষ্ণো হস্তাভ্যাং গৃহ্ণামি। সমস্ত একত্র মিশাইয়া গায়ত্রী পাঠ করিবেন।

**যজুর্ব্বেদীয়**।—গোমূত্র—গায়ত্রী পাঠ। গোময়—ওঁ গন্ধদ্বারাং দুরাধর্ষাং নিত্যপুষ্টাং করীষিণীম্। ঈশ্বরীং সর্ব্বভূতানাং তামিহোপহ্বয়ে শ্রিয়ম্। দুগ্ধ—ওঁ আপ্যায়স্ব সমেতু তে বিশ্বতঃ সোম বৃষ্ণ্যম্। ভবা বাজস্য সঙ্গথে। দধি—ওঁ দধিক্রাবণো ইত্যাদি। ঘৃত—ওঁ তেজোঽসি শুক্রমস্যমৃতমসি। ধামনামাসি প্রিয়ং দেবনামনাধৃষ্টং দেবযজনমসি। কুশোদক—ওঁ দেবস্য ত্বা সবিতুঃ প্রসবেঽশ্বিনোর্বাহুভ্যাং পুষ্ণো হস্তাভ্যামাদদে।

**ঋগ্বেদীয়**।—গোমূত্র—গায়ত্রী পাঠ। গোময়—ওঁ গাবশ্চিদ্বা ইত্যাদি। দুগ্ধ—ওঁ আপো অস্যান্বচারিষং রসেন সমগস্মহি। পয়স্বানগ্ন আ গহি তং মা সংসৃজ বর্চ্চসা। দধি—ওঁ উদ্ধ্যধ্বং সমনসঃ সখায়ঃ সমগ্নিমিন্ধ্বং বহ্বঃ সনীড়াঃ দধিক্রামগ্নিমুষসঞ্চ দেবীমিন্দ্রাবতোঽবসে নিহ্বয়ে বঃ। ঘৃত ওঁ অগ্নিরস্মি জন্মনা জাতবেদা ঘৃতং মে চক্ষুরমৃতং ম আসন। অর্কস্ত্রিধাতু রজসো বিমানোঽজস্রো ঘর্ম্মো হবিরস্মি নাম। কুশোদক—ওঁ যোগে যোগে তবস্তরং বাজে বাজে হবামহে। সখায় ইন্দ্রমূতয়ে। ওঁ গায়ত্রেণ ত্বা ছন্দসা মন্থামি ত্রৈষ্টুভেন ত্বা ছন্দসা মন্থামি অনুষ্টুভেন ত্বা ছন্দসা মন্থামি জাগতেন ত্বা ছন্দসা মন্থামি ভূর্ভুবঃ স্বস্তয়ীষতে। এই মন্ত্রে কুশোদকদ্বারা মিশ্রিত করিবেন অথবা গায়ত্রী পাঠ করিয়া মিশ্রিত করিবেন।

**পঞ্চামৃত**।—দধি, দুগ্ধ, ঘৃত, শর্করা ও মধু।

**ত্রিবেদীয় পঞ্চামৃত-শোধন মন্ত্র**।—যে যে বেদোক্ত পঞ্চগব্য-শোধনে দধি দুগ্ধ প্রভৃতির শোধন মন্ত্র উল্লিখিত হইয়াছে, পঞ্চামৃত শোধনেও সেই সেই মন্ত্র পাঠ করিবেন। গায়ত্রী পাঠ করিয়া শর্করা শোধন করিবেন। মধুশোধনের মন্ত্র—ওঁ মধু বাতা ঋতায়তে মধু ক্ষরন্তি সিন্ধবঃ। মাধ্বীর্নঃ সন্ত্বোষধীঃ। ওঁ মধু নক্তমুতোষসো মধুমৎ পার্থিবং রজঃ। মধু দ্যৌরস্তু নঃ পিতা। ওঁ মধুমান্নো বনস্পতির্মধুমা অস্তু সূর্য্যঃ। মাধ্বীর্গাবো ভবন্তু নঃ। ওঁ মধু ওঁ মধু ওঁ মধু॥

---

## বিভিন্ন দেবদেবীর ধ্যান ও প্রণাম মন্ত্র—

**গণেশের ধ্যান**—খর্ব্বং স্থূলতনুং গজেন্দ্রবদনং লম্বোদরং সুন্দরং। প্রস্যন্দন্-মদগন্ধ লুব্ধ মধুপ ব্যালোলগণ্ডস্থলং। দন্তাঘাতবিদারিতারিরুধিরৈঃ সিন্দূর শোভাকরং বন্দে শৈলসুতাসুতং গণপতিং সিদ্ধিপ্রদং কর্ম্মসু॥ প্রণাম মন্ত্র—দেবেন্দ্র মৌলিমন্দার মকরন্দ কণারুণাঃ। বিঘ্নান্ হরন্তু হেরম্ব চরণাম্বুজ রেনবঃ।

**নারায়ণের ধ্যান**—ধ্যেয়ঃ সদা সবিতৃমণ্ডলমধ্যবর্ত্তী নারায়ণঃ সরসিজাসন সন্নিবিষ্টঃ কেয়ূরবান কনক কুণ্ডলবান্ কিরীটীহারী হিরণ্ময় বপুর্ধৃত শঙ্খচক্রঃ। প্রণাম মন্ত্র—পাপোঽহং পাপকর্ম্মাঽহং পাপাত্মা পাপসম্ভবঃ ত্রাহিমাং পুণ্ডরীকাক্ষ সর্ব্বপাপহরো ভব॥

**শিবের ধ্যান**—ধ্যায়েন্নিত্যং মহেশং রজতগিরিনিভং চারুচন্দ্রাবতংসং রত্নাকল্পো-জ্জ্বলাঙ্গং পরশুমৃগবরাভীতিহস্তং প্রসন্নং। পদ্মাসীনং সমন্তাৎ স্তুতমমরগণৈ র্ব্যাঘ্রকৃত্তিং বসানং বিশ্বাদ্যং বিশ্ববীজং নিখিলভয়হরং পঞ্চবক্ত্রং ত্রিনেত্রম্॥ প্রণাম মন্ত্র—নমস্তুভ্যং বিরূপাক্ষ নমস্তে দিব্যচক্ষুষে। নমঃ পিনাকহস্তায় বজ্রহস্তায় বৈ নমঃ। নমস্ত্রিশূলহস্তায় দণ্ডপাশাসিপাণয়ে। নমস্ত্রৈলোক্যনাথায় ভূতানাং পতয়ে নমঃ। নমঃ শিবায় শান্তায় কারণত্রয়হেতবে নিবেদয়ামি চাত্মানং ত্বং গতিঃ পরমেশ্বর॥

**সরস্বতীর ধ্যান**—তরুণ সকলমিন্দোর্বিভ্রতী শুভ্রকান্তিঃ কুচভরণমিতাঙ্গী সন্নিষণ্ণা সিতাব্জে। নিজকরকমলোদ্যল্লেখনী পুস্তকশ্রীঃ সকলবিভব সিদ্ধ্যৈপাতু বাগ্দেবতা নঃ। পুষ্পাঞ্জলিমন্ত্র—ভদ্রকালৈ নমোনিত্যং সরস্বত্যৈ নমোনমঃ। বেদবেদাঙ্গ বেদান্তবিদ্যাস্থানেভ্য এব চ॥ প্রার্থনা মন্ত্র—যা কুন্দেন্দুতুষারহারধবলা যা শুভ্রবস্ত্রাবৃতা যা বীণা বরদণ্ডমণ্ডিতভুজা যা শ্বেতপদ্মাসনা। যা ব্রহ্মাচ্যুতশঙ্কর প্রভৃতিভিঃ দেবৈঃ সদা বন্দিতা সা মাং পাতু সরস্বতী ভগবতী নিঃশেষ জাড্যাপহা॥ সরস্বতি মহাভাগে বিদ্যে কমললোচনে বিশ্বরূপে বিশালাক্ষি বিদ্যাং দেহি নমোঽস্তুতে।

**সূর্য্যের ধ্যান**—রক্তাম্বুজাসনমশেষগুণৈক সিন্ধুং ভানুং সমস্তজগতামধিপং ভজামি পদ্মদ্বয়াভয়বরান দধতং করাব্জৈর্মাণিক্যমৌলিমরুণাঙ্গরুচিং ত্রিনেত্রং॥ অর্ঘ্যদানমন্ত্র—এহিসূর্য্য সহস্রাংশো তেজোরাশে জগৎপতে। অনুকম্পয় মাং ভক্তং গৃহাণার্ঘ্যং দিবাকর॥ প্রণামমন্ত্র—জবাকুসুম সঙ্কাশং কাশ্যপেয়ং মহাদ্যুতিং ধ্বান্তারি সর্ব্বপাপঘ্নং প্রণতোঽস্মি দিবাকরম্।

**লক্ষ্মীর ধ্যান**—পাশাক্ষ মালিকাম্ভোজ সৃণিভির্যামসৌম্যয়োঃ। পদ্মাসনস্থাং ধ্যায়েচ্চ শ্রিয়ং ত্রৈলোক্যমাতরং গৌরবর্ণাং সুরূপাঞ্চ সর্ব্বালঙ্কার ভূষিতাং রৌক্মপদ্মব্যগ্রকরাং বরদাং দক্ষিণে ন তু॥ পুষ্পাঞ্জলি মন্ত্র—নমস্তে সর্ব্বদেবানাং বরদাসি হরিপ্রিয়ে যাগতিস্ত্বং প্রপন্নানাং সা মে ভূয়াৎ ত্বদর্চ্চনাৎ॥ প্রণাম মন্ত্র—বিশ্বরূপস্য ভার্য্যাসি পদ্মে পদ্মালয়ে শুভে সর্ব্বতঃ পাহিমাং দেবি মহালক্ষ্মি নমোঽস্তুতে॥

**ষষ্ঠীর ধ্যান**—ষষ্ঠীং গৌরবর্ণাং দ্বিভুজাং পদ্মোপবিষ্টাং বামক্রোড়ার্পিতপুত্রিকাং জগদ্ধাত্রীং সর্ব্বলক্ষণ সম্পন্নাং নানালঙ্কারভূষিতাং প্রসন্নবদনাং। প্রণামমন্ত্র—জয়দেবি জগন্মাতর্জগদানন্দকারিণি প্রসীদ মম কল্যাণি নমস্তে ষষ্ঠী দেবতে॥

**গঙ্গার ধ্যান**—সুরূপাং চারুনেত্রাঞ্চ চন্দ্রাযুতসমপ্রভাং। চামরৈর্বীজ্যমানাং শ্বেতছত্রোপশোভিতাং। সুপ্রসন্নাং সুবদনাং করুণাদ্রনিজান্তরাং সুধাপ্লাবিত ভূপৃষ্ঠামার্দ্রগন্ধানুলেপনাং ত্রৈলোক্যনমিতাং গঙ্গাং দেবাদিভিরভিষ্টুতাং। ধ্যায়েন্মকরপৃষ্ঠস্থাং শ্বেতালঙ্কারভূষিতাং॥ পূজামন্ত্র—গঙ্গায়ৈ বিশ্বমুখ্যায়ৈ শিবামৃতায়ৈ শান্তিপ্রদায়িন্যৈ নারায়ণ্যৈ নমোনমঃ। প্রণামমন্ত্র—সদ্যঃপাতক সংহন্ত্রী সদ্যোদুঃখ বিনাশিনী। সুখদা মোক্ষদা গঙ্গা গঙ্গৈব পরমা গতিঃ॥

**মনসার ধ্যান**—দেবীমম্বা মহীনাং শশধর বদনাং চারুকান্তিং বদন্যাং হংসারূঢ়াং মুদারাং অরুণিত বসনাং সেবিতাং সিদ্ধিকামৈঃ। স্মেরাস্যাং মণ্ডিতাঙ্গীং কণকমণিগণৈর্নাগরত্নৈরণেকৈর্বন্দেঽহহং সাষ্টনাগা মুরুকুচযুগলাং ভোগিনীং কামরূপাং॥ প্রণাম মন্ত্র—আস্তিকস্য মুনের্মাতা ভগিনি বাসুকেস্তথা। জরৎকারুমুনেঃ পত্নী মনসাদেবি নমোঽস্তুতে॥

**শীতলার ধ্যান**—শ্বেতাঙ্গীং রাসভস্থাং করযুগবিধৃতাং মার্জনীং পূর্ণকুম্ভং মার্জন্যাপূর্ণকুম্ভাদমৃতময়জলং তাপশান্ত্যৈক্ষিপন্তীং দিগ্বস্ত্রাং মূর্দ্ধ্নি সূর্পাং কণকমণিগণৈ র্ভূষিতাঙ্গীং ত্রিনেত্রাং বিস্ফোটাদ্যুগ্রতাপপ্রশমনকরণাং শীতলাং ত্বা ভজামি॥ প্রণামমন্ত্র—নমামি শীতলাং দেবীং রাসভস্থাং দিগম্বরাং মার্জনীকলসোপেতাং সূর্পালঙ্কৃতমস্তকাং॥

**মঙ্গলচণ্ডীর ধ্যান**—যৈষা ললিতকান্তাখ্যা দেবীমঙ্গলচণ্ডিকা। বরদাভয় হস্তা চ দ্বিভুজা গৌরদেহিকা। রক্তপদ্মাসনস্থা চ মুকুটোজ্জলমণ্ডিতা রক্ত কৌশেয় বসনা স্মিতবক্ত্রা শুভাননা নবযৌবনসম্পন্না চার্ব্বঙ্গীললিতপ্রভা॥ প্রণাম মন্ত্র—সর্ব্ব মঙ্গল মঙ্গল্যে শিবে সর্ব্বার্থসাধিকে শরণ্যে ত্র্যম্বকে গৌরি নারায়ণি নমোঽস্তুতে॥

**ইন্দ্রের ধ্যান**—চতুর্দ্দন্তগজারূঢ়ো বজ্রপাণিঃ পুরন্দরঃ। শচীপতিশ্চ ধাতব্যো নানালঙ্কারভূষিতঃ ॥ প্রণামমন্ত্র—বিচিত্রৈরাবতস্থায় ভাস্বৎকুলিশপাণয়ে। পৌলোম্যালিঙ্গিতাঙ্গায় সহস্রাক্ষায়তে নমঃ।

**কুবেরের ধ্যান**—কুবেরং ধনদং খর্ব্বং দ্বিভুজং পীতবাসসং। প্রসন্নবদনং দেবং যক্ষগুহ্যকসেবিতম্ ॥ প্রণাম মন্ত্র—ধনদায় নমস্তুভ্যং নিধিপদ্মাধিপায় চ। ভবন্তুতৎ প্রসাদান্মে ধনধান্যাদিসম্পদঃ।

**মার্কণ্ডেয়ের ধ্যান**—দ্বিভুজং জটিলং সৌম্যং সুবৃদ্ধং চিরজীবিনম্। মার্কণ্ডেয়ং নরো ভক্ত্যা পূজয়েৎ প্রযতস্তথা ॥ প্রণাম মন্ত্র—চিরজীবী যথা ত্বং ভো ভবিষ্যামি তথা মুনে। রূপবান্ বিত্তবাংশ্চৈব শ্রিয়াযুক্তশ্চ সর্ব্বদা ॥ মার্কণ্ডেয় মহাভাগ সপ্তকল্পান্তজীবন। আয়ুরিষ্টার্থ সিদ্ধ্যর্থমস্মাকং বরদো ভব ॥

**বাণলিঙ্গ শিবের ধ্যান**—ঐং প্রমত্তং শক্তিসংযুক্তং বাণাখ্যঞ্চ মহাপ্রভুং। কামবাণান্বিতং দেবং সংসারদহনক্ষমম্। শৃঙ্গারাদিরসোল্লাসং বাণাখ্যং পরমেশ্বরম্ ॥ প্রণামমন্ত্র—বাণেশ্বরায় নরকার্ণবতারণায় জ্ঞানপ্রদায় করুণাময় সাগরায়। কর্পূরকুন্দধবলেন্দুজটাধরায় দারিদ্র্য দুঃখ দহনায় নমঃ শিবায় ॥

## শ্রীসূর্য্যস্তবঃ।

বশিষ্ঠ উবাচ। স্তুবংস্তত্র ততঃ শাম্বঃ কৃশো ধমনিসন্ততঃ। রাজন্নামসহস্রেণ সহস্রাংশুং দিবাকরম ॥১ খিদ্যমানস্তু তং দৃষ্ট্বা সূর্য্যঃ কৃষ্ণাত্মজং তদা। স্বপ্নে তু দর্শনং দত্ত্বা পুনর্ব্বচনমব্রবীৎ ॥২

শ্রীসূর্য্য উবাচ। শাম্ব শাম্ব মহাবাহো শৃণু জাম্ববতীসুত। অলং নামসহস্রেণ পঠস্বেমং স্তবং শুভম্ ॥৩ যানি নামানি গুহ্যানি পবিত্রাণি শুভানি চ। তানি তে কীর্ত্তয়িষ্যামি শ্রুত্বা বৎসাবধারয় ॥৪ বিকর্ত্তনো বিবস্বাংশ্চ মার্ত্তণ্ডো ভাস্করো রবিঃ। লোকপ্রকাশকঃ শ্রীমাল্লোকচক্ষুর্গ্রহেশ্বরঃ। লোকসাক্ষী ত্রিলোকেশঃ কর্ত্তা হর্ত্তা তমিস্রহা। তপনস্তাপনশ্চৈব শুচিঃ সপ্তাশ্ববাহনঃ। গভস্তিহস্তো ব্রহ্মা চ সর্ব্বদেবনমস্কৃতঃ ॥৫ একবিংশতিরিত্যেষ স্তব ইষ্টঃ সদা মম। শ্রীরারোগ্যকরশ্চৈব ধনবৃদ্ধির্যশস্করঃ ॥ স্তবরাজ ইতি খ্যাতস্ত্রিষু লোকেষু বিশ্রুতঃ ॥৬ য এতেন মহাবাহো দ্বে সন্ধ্যেহস্তমনোদয়ে। স্তৌতি মাং প্রণতো ভূত্বা সর্ব্বপাপৈঃ প্রমুচ্যতে ॥৭ কায়িকং বাচিকঞ্চৈব মানসং যচ্চ দুষ্কৃতম্। একজপ্যেন তৎ সর্ব্বং প্রণশ্যতি মমাগ্রতঃ ॥৮ এষ জপ্যশ্চ হোমশ্চ সন্ধ্যোপাসনমেব চ। বলিমন্ত্রোহর্ঘ্যমন্ত্রশ্চ ধূপমন্ত্রস্তথৈব চ ॥৯ অন্নপ্রদানে স্নানে চ প্রণিপাতে প্রদক্ষিণে। পূজিতোঽয়ং মহামন্ত্রঃ সর্ব্বপাপহরঃ শুভঃ ॥ এবমুক্ত্বা তু ভগবান ভাস্করো জগদীশ্বরঃ। আমন্ত্র্য কৃষ্ণতনয়ং তত্রৈবান্তরধীয়ত ॥১০ শাম্বোঽপি স্তবরাজেন স্তুত্বা সপ্তাশ্ববাহনং। পূতাত্মা নীরুজঃ শ্রীমাংস্তস্মাদ্রোগাদ্বিমুক্তবান্ ॥১১ ইতি শ্রীশাম্বপুরাণে রোগাপনয়নে শ্রীসূর্য্যবক্ত্র বিনির্গতঃ শ্রীসূর্য্যস্তবরাজঃ সমাপ্তঃ।

## অথ নবগ্রহস্তোত্রম্।

জবাকুসুমসঙ্কাশং কাশ্যপেয়ং মহাদ্যুতিং। ধ্বান্তারিং সর্ব্বপাপঘ্নং প্রণতোঽস্মি দিবাকরম ॥১। দিব্যশঙ্খতুষারাভং ক্ষীরোদার্ণবসম্ভবং। নমামি শশিনং ভক্ত্যা শম্ভোর্মুকুটভূষণম্ ॥২ ধরণীগর্ভসম্ভূতং বিদ্যুৎপুঞ্জসমপ্রভং। কুমারং শক্তিহস্তঞ্চ লোহিতাঙ্গং নমাম্যহম ॥৩। প্রিয়ঙ্গুকলিকাশ্যামং রূপেণাপ্রতিমং বুধং। সৌম্যং সর্ব্বগুণোপেতং নমামি

শশিনঃ সুতম্ ॥৪। দেবতানামৃষীণাঞ্চ গুরুং কনকসন্নিভং। বন্ধ্যভূতং ত্রিলোকেশং তং নমামি বৃহস্পতিম্ ॥৫। হিমকুন্দমৃণালাভং দৈত্যানাং পরমং গুরুং। সর্ব্বশাস্ত্রপ্রবক্তারং ভার্গবং প্রণমাম্যহম্ ॥৬। নীলাঞ্জনচয়প্রখ্যং রবিসূনুং মহাগ্রহং। ছায়ায়া গর্ভসম্ভূতং বন্দে ভক্ত্যা শনৈশ্চরম্ ॥৭। অর্দ্ধকায়ং মহাঘোরং চন্দ্রাদিত্যবিমর্দ্দকং। সিংহিকায়াঃ সুতং রৌদ্রং তং রাহুং প্রণমাম্যহম্ ॥৮। পলালধূমসঙ্কাশং তারাগ্রহবিমর্দ্দকং। রৌদ্রং রুদ্রাত্মকং ক্রূরং তং কেতুং প্রণমাম্যহম্ ॥৯। ব্যাসেনোক্তমিদং স্তোত্রং যঃ পঠেৎ প্রযতঃ শুচিঃ। দিবা বা যদি বা রাত্রৌ শান্তিস্তস্য ন সংশয়ঃ ॥ ঐশ্বর্য্যমতুলঞ্চাপি আরোগ্যং পুষ্টিবর্দ্ধনং। নরনারীপ্রিয়ত্বঞ্চ নিত্যং তস্যোপজায়তে ॥ তস্করোহগ্রযমো বায়ুর্বৈ চানেঃ গ্রহপীড়কাঃ। তে সর্ব্বে প্রশমং যান্তি ব্যাসো ব্রুয়ান্ন সংশয়ঃ ॥ ইতি ব্যাসভাষিতং নবগ্রহস্তোত্রং সমাপ্তম্ ॥

## সূর্য্যকবচম্।

সূর্য্য উবাচ।—ওঁ শাম্ব শাম্ব মহাবাহো শৃণু মে কবচং শুভম্। ত্রৈলোক্যমঙ্গলং নাম কবচং পরমাদ্ভুতম্। যজ্ জ্ঞাত্বা মন্ত্রবিৎ সম্যক্ ফলমাপ্নোতি নিশ্চিতম্। যদ্ধৃত্বা চ মহাদেবো গণানামধিপোঽভবৎ। পঠনাদ্ধারণাদ্বিষ্ণুঃ সর্ব্বেষাং পালকঃ সদা। এবমিন্দ্রাদয়ঃ সর্ব্বে সর্ব্বৈশ্বর্য্যমবাপ্নুয়ুঃ ॥ কবচস্য ঋষির্ব্রহ্মা ছন্দোঽনুষ্টুবুদাহৃতম্। শ্রীসূর্য্যোদেবতা চাত্র সর্ব্বদেবনমস্কৃতঃ। যশ-আরোগ্য-মোক্ষেষু বিনিয়োগঃ প্রকীর্ত্তিতঃ ॥

প্রণবো মে শিরঃ পাতু ঘৃণির্মে পাতু ভালকং। সূর্য্যোঽব্যান্নয়নদ্বন্দ্বমাদিত্যঃ কর্ণযুগ্মকং ॥ অষ্টাক্ষরো মহামন্ত্রঃ সর্ব্বাভীষ্টপ্রদায়কঃ। হ্রীং বীজং মে মুখং পাতু হৃদয়ং ভুবনেশ্বরী ॥ চন্দ্রবীজং বিসর্গাঢ্যং পাতু মে গুহ্যদেশকং। ত্র্যক্ষরোঽসৌ মহামন্ত্রঃ সর্ব্বতন্ত্রেষু গোপিতঃ ॥ শিবোবহ্নিসমাযুক্তো বামাক্ষিবিন্দুভূষিতঃ। একাক্ষরো মহামন্ত্রঃ শ্রীসূর্য্যস্য প্রকীর্ত্তিতঃ ॥ গুহ্যাদ্গুহ্যতরো মন্ত্রো বাঞ্ছাচিন্তামণিঃ স্মৃতঃ। শীর্ষাদিপাদপর্য্যন্তং সদা পাতু মনূত্তমঃ ॥ ইতি তে কথিতং দিব্যং ত্রিষু লোকেষু দুর্ল্লভং। শ্রীপ্রদং কান্তিদং নিত্যং ধনারোগ্যবিবর্দ্ধনং ॥ কুষ্ঠাদিরোগদমনং মহাব্যাধিবিনাশনং। ত্রিসন্ধ্যং যঃ পঠেন্নিত্যমরোগী বলবান্ ভবেৎ ॥ বহুনা কিমিহোক্তেন যদ্যন্মনসি বর্ত্ততে। তত্তৎ সর্ব্বং ভবত্যেব কবচস্য চ ধারণাৎ ॥ ভূতপ্রেতপিশাচাশ্চ যক্ষগন্ধর্ব্বরাক্ষসাঃ। ব্রহ্মরাক্ষসবেতালা নৈব দ্রষ্টুমপি ক্ষমাঃ ॥ দূরাদেব পলায়ন্তে তস্য সংকীর্ত্তনাদপি। ভূর্জপত্রে সমালিখ্য রোচনাগুরু কুঙ্কুমৈঃ ॥ রবিবারে চ সংক্রান্ত্যাং সপ্তম্যাঞ্চ বিশেষতঃ। ধারয়ন্ সাধকঃ শ্রেষ্ঠস্ত্রৈলোক্যবিজয়ী ভবেৎ ॥ ত্রিলৌহ মধ্যগং কৃত্বা ধারয়েদ্ দক্ষিণে ভুজে। শিখায়ামথবা কণ্ঠে সোঽপি সূর্য্যো ন সংশয়ঃ ॥ ইতি তে কথিতং শাম্ব ত্রৈলোক্যমঙ্গলাভিধং। কবচং দুর্ল্লভং লোকে তব স্নেহাৎ প্রকাশিতম্ ॥ অজ্ঞাত্বা কবচং দিব্যং যো জপেৎ সূর্য্যমন্ত্রকম্। সিদ্ধির্ন জায়তে তস্য কল্পকোটিশতৈরপি ॥

ইতি ব্রহ্মযামলে ত্রৈলোক্যমঙ্গলং নাম শ্রীসূর্য্যকবচং সমাপ্তম্। ওঁ তৎসৎ ॥

## নৃসিংহকবচম্।

নারদ উবাচ। ইন্দ্রাদি-দেববৃন্দেশ ঈড্যেশ্বর জগৎপতে। মহাবিষ্ণোর্নৃসিংহস্য কবচং ব্রূহি মে প্রভো। যস্য প্রপঠনাদ্বিদ্বান্ ত্রৈলোক্যবিজয়ী ভবেৎ ॥ ব্রহ্মোবাচ। শৃণু নারদ বক্ষ্যামি পুত্রশ্রেষ্ঠ তপোধন। কবচং নরসিংহস্য ত্রৈলোক্যবিজয়াভিধং ॥ যস্য প্রপঠনাদ্ বাগ্মী ত্রৈলোক্যবিজয়ী ভবেৎ। স্রষ্টাঽহং জগতাং বৎস পঠনাদ্ ধারণাদ্ যতঃ ॥ লক্ষ্মীর্জগত্রয়ং পাতি সংহর্ত্তা চ মহেশ্বরঃ। পঠনাদ্ধারণাদ্দেবা বভূবুশ্চ দিগীশ্বরাঃ ॥ ব্রহ্মমন্ত্রময়ং বক্ষ্যে ভূতাদি

বিনিবারকম্ ॥ যস্য প্রসাদাৎ দুর্ব্বাসাস্ত্রৈলোক্যবিজয়ী মুনিঃ। পঠনাৎ ধারণাদ্ যস্য শাস্তা চ ক্রোধভৈরবঃ॥ ত্রৈলোক্যবিজয়স্যাস্য কবচস্য প্রজাপতিঃ। ঋষিশ্ছন্দশ্চ গায়ত্রী নৃসিংহো দেবতা বিভুঃ। ক্ষ্রৌং বীজং মে শিরঃ পাতু চন্দ্রবর্ণো মহামনুঃ। উগ্রং বীরং মহাবিষ্ণুং জ্বলন্তং সর্ব্বতোমুখং॥ নৃসিংহং ভীষণং ভদ্রং মৃত্যুমৃত্যুং নমাম্যহম্। দ্বাত্রিংশদক্ষরো মন্ত্রো মন্ত্ররাজসুরদ্রুমঃ। কণ্ঠং পাতু ধ্রুবং ক্ষ্রৌং হৃদ্ ভগবতে চক্ষুর্মম। নরসিংহায় চ জ্বালামালিনে পাতু মস্তকম্। দীপ্তদংষ্ট্রায় চ তথাহগ্নিনেত্রায় চ নাসিকাম্॥ সর্ব্বরক্ষোঘ্নায় সর্ব্বভূতক্ষয়ায় চ। সর্ব্বজ্বরবিনাশায় দহ দহ পচদ্বয়ম্॥ রক্ষ রক্ষ সর্ব্বমন্ত্রং স্বাহা পাতু মুখং মম। তারাদিরামচন্দ্রায় নমঃ পায়াদ্ গুদং মম। ক্লীং পায়াৎ পাণিযুগ্মঞ্চ তারং নমঃ পদন্ততঃ। নারায়ণায় পার্শ্বঞ্চ "আং হ্রীং ক্রৌং ক্ষ্রৌং চ হুং ফট্" ॥ ষড়ক্ষরঃ কটিং পাতু নমো ভগবতে পদম্। বাসুদেবায় চ পৃষ্ঠং ক্লীং কৃষ্ণায় ক্লীং উরুদ্বয়ম্॥ ক্লীং কৃষ্ণায় সদা পাতু জানুনী চ মনূত্তমঃ। ক্লীং গ্লৌং ক্লীং শ্যামলাঙ্গায় নমঃ পায়াৎ পদদ্বয়ম্॥ ক্ষ্রৌং নরসিংহায় বীজং সর্ব্বাঙ্গং মে সদাহবতু। ইতি তে কথিতং বৎস সর্ব্বমন্ত্রৌঘবিগ্রহম্। তব স্নেহান্ময়া খ্যাতং প্রবক্তব্যং ন কস্য চিৎ॥ গুরুপূজাং বিধায়াহথ গৃহ্ণীয়াৎ কবচং ততঃ। সর্ব্বপুণ্যযুতো ভূত্বা সর্ব্বসিদ্ধিযুতো ভবেৎ॥ শতমষ্টোত্তরঞ্চৈব পুরশ্চর্য্যাবিধিঃ স্মৃতঃ। হবনাদীন্ দশাংশেন কৃত্বা সাধকসত্তমঃ॥ ততস্তু সিদ্ধকবচঃ পুণ্যাত্মা মদনোপমঃ। স্পর্দ্ধাং উদ্ধূয় ভবনে লক্ষ্মীর্ব্বাণী বসেত্ততঃ॥ পুষ্পাঞ্জল্যষ্টকং দত্ত্বা মূলেনৈব পঠেৎ সকৃৎ। অপি বর্ষসহস্রাণাং পূজায়াঃ ফলমাপ্নুয়াৎ। ভূর্জ্জে বিলিখ্য গুলিকাং স্বর্ণস্থাং ধারয়েদ্যদি। কণ্ঠে বা দক্ষিণে বাহৌ নরসিংহো ভবেৎ স্বয়ম্॥ যোষিদ্ বামভুজে চৈব পুরুষো দক্ষিণে করে। বিভৃয়াৎ কবচং পুণ্যং সর্ব্বসিদ্ধিযুতো ভবেৎ॥ কাকবন্ধ্যা চ যা নারী মৃতবৎসা চ যা ভবেৎ। জন্মবন্ধ্যা নষ্টপুষ্পা বহুপুত্রবতী ভবেৎ। কবচস্য প্রসাদেন জীবন্মুক্তো ভবেন্নরঃ। ত্রৈলোক্যং ক্ষোভয়ত্যেব ত্রৈলোক্যবিজয়ী ভবেৎ॥ ভূতপ্রেতপিশাচাশ্চ রাক্ষসা দানবাশ্চ যে। তং দৃষ্ট্বা প্রপলায়ন্তে দেশাদ্দেশান্তরং ধ্রুবম্॥ যস্মিন্ গেহে চ কবচং গ্রামে বা যদি তিষ্ঠতি। তং দেশন্তু পরিত্যজ্য প্রয়ান্তি চাতিদূরতঃ॥ ইতি ব্রহ্মসংহিতায়াং ত্রৈলোক্যবিজয়ং নাম নৃসিংহকবচং সমাপ্তম্॥

---

## ১৩৪৮ সালের কলিকাতার অয়নাংশ শোধিত লগ্নমান

| রাশি | দণ্ডাদি | ঘণ্টাদি | রাশি | দণ্ডাদি | ঘণ্টাদি |
|---|---|---|---|---|---|
| মেষ | ৪।১০।৪০ | ১।৪০।১৬ | তুলা | ৫।৩৫।৫০ | ২।১৪।২০ |
| বৃষ | ৪।৫৪।৫২ | ১।৫৭।৫৭ | বৃশ্চিক | ৫।৪০।৪০ | ২।১৬।১৬ |
| মিথুন | ৫।৩৩।১৭ | ২।১৩।১৯ | ধনু | ৫।১৫।৪৩ | ২।৬।১৭ |
| কর্কট | ৫।৪০।৩০ | ২।১৬।১২ | মকর | ৪।২৯।৪৭ | ১।৪৭।৫৫ |
| সিংহ | ৫।২৯।৩৮ | ২।১১।৫১ | কুম্ভ | ৩।৫৫।০ | ১।৩৪।০ |
| কন্যা | ৫।২৬।৮ | ২।১০।২৭ | মীন | ৩।৪৭।৫৫ | ১।৩১।১০ |

---

সংস্কৃত কলেজের জ্যোতিষাধ্যাপক **শ্রীযুক্ত রাধাবল্লভ স্মৃতি-ব্যাকরণ-জ্যোতিস্তীর্থ** প্রণীত পুস্তকাবলী।

১। **করণ বল্লভ**—বিশুদ্ধভাবে গ্রহস্ফুট ও পঞ্জিকাগণনার গ্রন্থ। মূল্য ৩৲ টাকা।

২। **সিদ্ধান্ত শিরোমণি** (গণিতাধ্যায়)—মূল, টীকা, অনুবাদ ও উদাহরণ সহ প্রথম খণ্ড, মূল্য ১৲ টাকা।

৩। **কোষ্ঠী প্রদীপ**—বিনা গুরূপদেশে কোষ্ঠী প্রস্তুতের উৎকৃষ্ট গ্রন্থ। মূল্য ২॥০ টাকা।

৪। **সিদ্ধান্ত শিরোমণি** (গোলাধ্যায়) মূল, টীকা অনুবাদ সহ, মূল্য ২॥০ টাকা।

৫। **জৈমিনি সূত্র**—আয়ুগণনাদির প্রসিদ্ধ গ্রন্থ। মূল টীকা অনুবাদসহ, মূল্য ১।০ টাকা।

৬। **লঘুপারাশরী**—বিশোত্তরী দশা গণনার উপাদেয় গ্রন্থ। মূল্য ১৲ টাকা।

৭। **হোরাবল্লভ**—দ্বাদশভাব গ্রহবলাদির শ্রেষ্ঠ গ্রন্থ। মূল্য ১।০ টাকা।

৮। **গ্রহযামল**—শ্বাস, প্রাণায়াম, আসন মুদ্রা সমাধি প্রভৃতির ও প্রশ্ন-গণনার প্রাচীন গ্রন্থ। মূল্য ১।০ টাকা।

৯। **গ্রহবিপ্র ইতিহাস** বা শাকদ্বীপী ব্রাহ্মণ বিবরণ। মূল্য ১৲ টাকা।

১০। **লীলাবতী** (নাগরাক্ষরে)—মূল টীকা উপপত্তি উদাহরণ সহ। মূল্য ১॥০ টাকা।

১১। **লীলাবতী**—(বঙ্গানুবাদ) ৮০ আনা।

১২। **বীজগণিত**—(নাগরাক্ষরে) মূল টীকা উপপত্তি উদাহরণ সহ। মূল্য ২৲ টাকা।

১৩। **জাতক বল্লভ**—প্রাচ্য ও পাশ্চাত্য মতের সামঞ্জস্যে কোষ্ঠী প্রস্তুতের মৌলিক অভিনব গ্রন্থ। মূল্য ৪।০ টাকা।

কলিকাতার সমস্ত প্রধান সংস্কৃত পুস্তকালয়ে ও গ্রন্থকারের নিকট

৬৩ নং কালীনাথ মুন্সী লেন, বরাহনগর কলিকাতা ঠিকানায় পাওয়া যায়।

## ব্যক্তিগত বর্ষফল

সন ১৩৪৮, ইং ১৯৪১-৪২ শকাব্দা ১৮৬৩

মেষ ঃ—বর্ত্তমান বর্ষে আপনার জীবনের গতি বিভিন্ন দিকে পরিবর্ত্তিত হইবে ও মানসিক আনন্দবৃদ্ধি পাইবে। স্বাস্থ্য আষাঢ় মাস হইতে অপেক্ষাকৃত ভাল হইলেও অসারতা বৃদ্ধি, মাথাঘোরা, স্নায়বিক দৌর্ব্বল্য, চর্ম্মরোগ প্রভৃতি পরিদৃষ্ট হইবে। ধনস্থানে বর্ষের প্রথম ভাগেই শনির গমন হেতু ধনার্জ্জনে বহু বাধা পাইলেও আয় মধ্যম রকম হইবে। চাকুরীজীবিগণের কর্ম্মস্থলে কিছু উন্নতির আশা করা যায়। ব্যবসায়ীগণের কর্ম্মস্থলে নানারূপ বাধা পরিলক্ষিত হয়। হঠাৎ ব্যবসায় পরিবর্ত্তিত বা ক্ষতি সাধিত হইতে পারে। এই বৎসর আপনার সাবধানতা অবলম্বন করা একান্ত উচিত, কারণ হঠাৎ কোন মামলা মোকদ্দমার জড়িত হওয়া বা বিশিষ্ট বন্ধু বান্ধবগণের সহিত অসদ্ভাব হওয়া আপনার পক্ষে মোটেই অসম্ভব নয়। সন্তান বা আত্মীয়গণের পীড়ায় মাঝে মাঝে ব্যতিব্যস্ত হইতে হইবে। পরীক্ষা-দিতে উত্তীর্ণ হইবেন। স্ত্রীর স্বাস্থ্য অপেক্ষাকৃত ভালই যাইবে। ভ্রাতা বা ভগ্নির সহিত দীর্ঘকালের অসদ্ভাব থাকিলেও এই বৎসর মিলন হইবে। ধর্ম্মস্থল দ্বিধাজনক। কোন রাজপুরুষ কর্ত্তৃক সম্মান বা ভূ-সম্পত্তি প্রাপ্তির যোগ দৃষ্ট হয়। কোন অকরণীয় কাজ আপনার দ্বারা সম্পাদিত হইবে। ইট লৌহ প্রভৃতির ব্যবসায়ে হঠাৎ অর্থ

প্রাপ্তির যোগ আছে। মোকদ্দমা প্রভৃতিতে জয় সূচিত হয়। ছাইয়ে রং শরীরে পক্ষে উপকারক। বৎসরের শেষভাগে কোন মনীষি, বাগ্মী, বা সত্যধর্ম্ম সমন্বিত জনে সহিত মিত্রতা ঘটিবে। দিবার পূর্ব্বার্দ্ধ আনন্দদায়ক।

বৃষ ঃ—দৈহিক অবস্থা তাদৃশ সুবিধাজনক নহে। বায়ুজনিত পীড়া, শারীরিক ক্ লিভার সংক্রান্ত পীড়া তৎসহ মানসিক দুশ্চিন্তা মধ্যে মধ্যে পরিলক্ষিত হইবে। কি আষাঢ় মাসের শেষ সপ্তাহের পর মনঃপীড়ার কিছু উপশম হইবে। দেশের এই মহাযু ব্যাপারে লিপ্ত হইতে অথবা সাহায্য করিতে হইবে। পারিবারিক সু বহুবিধ বাধা দেখা যায়। আয় স্থান মন্দ নহে, কর্ম্মোন্নতিযোগ দৃষ্ট হয়। পৈত্রিক সম্প নিয়া পরস্পর গোলমালের সৃষ্টি হইতে পারে। পুত্র বা তৎস্থানীয় জনের সহিত অস ঘটিবার সম্ভাবনা আছে। আয় অপেক্ষা ব্যয়ের মাত্রা বৃদ্ধি পাইবে। বহু জনে উপর আধিপত্য বিস্তৃত হইবে। পড়াশুনাতে শুভ ফলের আশা করা যায়। ভাদ্রমাসে পরে কর্ম্মস্থলে গোলযোগ ঘটিবে। শত্রুগণ গুপ্তভাবে আক্রমণের চেষ্টা করিলেও বি মনোরথ হইবে। ভ্রাতৃস্থান ভাল নহে। ভাগিনেয় বা তৎস্থানীয় ব্যক্তি কর্ উপকৃত বা অর্থলাভ করিতে পারেন। হঠাৎ ক্রোধের সঞ্চার হেতু ক্ষতি হইতে পারে বিশ্বাসী জন অবিশ্বাসী হইবে না। চাকুরীজীবির পক্ষে এই বৎসর শুভ নহে। চাউ ডাল, লঙ্কা প্রভৃতি মুদিখানার ব্যবসায় বেশী লাভজনক। চকচকে সাদা রং শুভ জ্ঞাপক ঋণগ্রহণ নেওয়া দেওয়া সংক্রান্ত কর্ম্ম না করিতে পারিলেই ভাল হয়। হঠা আশঙ্কা বৃদ্ধির সম্ভাবনা। সূক্ষ্ম বিচারে অসামর্থ্য প্রকাশ পাইবে। জল বা নৌকা প্রভৃ

ক্ষুদ্র যানে গমনাগমন শুভপ্রদ নহে। হঠাৎ অর্থ প্রাপ্তির যোগ খুবই কম। দিবসের শেষভাগ মঙ্গলজনক।

**মিথুন** :—বৎসরের প্রথম ভাগ হইতে শ্রাবণের শেষ সপ্তাহ পর্য্যন্ত দৈহিক অবস্থা ভালই হইবে। কিন্তু ভাদ্র মাসের প্রথম ভাগ হইতে অজীর্ণতা, হৃদ-স্পন্দন, ব্রণ প্রভৃতি পীড়াতে কষ্ট পাইতে পারেন। অর্থাগম অপেক্ষাকৃত ভালই হইবে। আর অপেক্ষা ব্যয় মাত্রা বৃদ্ধি পাওয়ার মধ্যে মধ্যে অভাব পরিলক্ষিত হইবে। পড়াশুনার উন্নতির আশা কম হইলেও পরীক্ষাদিতে সুফলের আশা করা যায়। ভ্রাতৃসৌহার্দ্দ অক্ষুন্ন থাকিবে, পত্নী বা স্বামী দীর্ঘকাল-ব্যাপী পীড়াদিতে ভুগিতে পারেন। বৎসরের শেষভাগে পুত্র বা তৎস্থানীয় জনদ্বারা উপকৃত হইবেন। দেবদ্বিজানুরাগ ও সৎকর্ম্মে অর্থব্যয়ের যোগ দৃষ্ট হয়। মাতা বা মাতৃস্থানীয় কোন মহিলার মৃত্যুযোগ দৃষ্ট হয়। সন্তান বা তৎস্থানীয় ব্যক্তির বিবাহের সম্ভাবনা। শত্রুকুল প্রবল হইবে। কোনও দূর দেশে দুই তিন বার গমনাগমন করিতে হইতে পারে। দেশের রাজনৈতিক কর্ম্মে মধ্যে মধ্যে লিপ্ত হইতে হইবে। গবেষণামূলক কর্ম্মে দক্ষতা বৃদ্ধি পাইবে। দাসদাসী প্রভৃতি অধীনস্থ জনের জন্য সাংসারিক বিশৃঙ্খলা পরিলক্ষিত হইবে। আবদ্ধ অর্থ আদায় হইবে না বরং কিছু অর্থ আবদ্ধ হইবে। হঠাৎ অর্থপ্রাপ্তিযোগ আছে। ফিকে রং ব্যবহারে আনন্দ বৃদ্ধি ও অর্থোন্নতি হইবে। শত্রুরা পদে পদে লাঞ্ছিত হইবে। আত্মীয় ও বন্ধুদের দ্বারা সুখী হইতে পারিবে না। দিবার শেষার্দ্ধ মঙ্গলপ্রদ।

---

**কর্কট** ঃ—বর্ত্তমান বর্ষে আর্থিক ও শারীরিক অবস্থা ভালই যাইবে বলা চলে। উচ্চপদস্থ কোনও ব্যক্তির সহিত বন্ধুত্ব, ভূমিলাভ, কর্ম্মোন্নতি বা কর্ম্মের পরিবর্ত্তন যোগ দৃষ্ট হয়। আইন ও শিশু-সাহিত্য সংশ্লিষ্ট কোনও কার্য্যে অর্থ ও যশের অধিকারী হইতে পারিবেন। নীচজন-সংসর্গে অর্থাগম ও বিদেশগমন যোগ আছে। শিক্ষা-সম্বন্ধীয় পরীক্ষাদিতে সুফলের আশা করা যায়। বৎসরের শেষভাগে সামান্য কারণে

---

বিশিষ্ট আত্মীয়ের সহিত কলহ ও শত্রুভয়ের জন্য বিব্রত হইতে পারেন। পিতৃস্থানীয় কোনও ব্যক্তি বা পিতার জন্য উদ্বেগ বা মৃত্যুজনিত ক্লেশ পাইতে হইবে। স্বামী-স্ত্রীর মধ্যে বাদানুবাদ বা দাম্পত্যকলহ যোগ পরিলক্ষিত হয়। বাধা না থাকিলে লটারী, জুয়া, ফট্‌কা প্রভৃতি ব্যসন ব্যাপারে অর্থাগমের সম্ভাবনা আছে। অগ্রহায়ণ মাস হইতে কর্ম্মস্থলে অথবা ব্যবসায় অপেক্ষাকৃত উন্নতি যোগ দেখা যায়। তীর্থ-ভ্রমণ বা দৈব ও পৈত্র্য-কার্য্যে অর্থব্যয় করিতে হইবে। হাতীর দাঁতের মত সাদা রং আপনার আনন্দ-বর্দ্ধক। দিবা চতুর্থ ও পঞ্চম যামার্দ্ধ শুভজ্ঞাপক। বিষয় সম্পত্তির আদানপ্রদান আপনার পক্ষে লাভজনক। রাজনৈতিক কর্ম্মে বা আলোচনায় আপনার কিছু সময় ব্যয়িত হইবে। হঠাৎ কোন আঘাত পাইতে পারেন। কাগজ, ময়দা বা সাদা দ্রব্যের ব্যবসায় আপনার পক্ষে লাভজনক।

সিংহ :—দৈহিক ও আর্থিক অবস্থা অপেক্ষাকৃত ভালই বলিতে হইবে কিন্তু আষাঢ় মাসের পরে দন্তপীড়া মূত্রাশয়ের পীড়া বা কোনরূপ গুহ্য পীড়া ঘটিতে পারে। হঠাৎ রাগের মাত্রা বৃদ্ধি হওয়ায় কোনরূপ অকরণীয় কর্ম্ম করিতে পারেন। ভ্রাতা বা তৎস্থানীয় জনের সাহায্যে আপনার কর্ম্মবৃদ্ধি বা কর্ম্মলাভ হইবে। বৎসরের মধ্যভাগে রাজনৈতিক বা হঠাৎ কোন ব্যাপারে আপনার চিত্তচাঞ্চল্য বা ভীতির সঞ্চার হইতে

পারে। অর্থাগম ভাল হইলেও ব্যয়মাত্রা বৃদ্ধি হেতু আপনার অর্থাভাব পরিলক্ষিত হইবে। চিকিৎসা অধ্যাপনা, গবেষণা মূলক কর্ম্মে সুনামের আশা আছে। স্ত্রীস্বাস্থ্য অপেক্ষাকৃত ভাল থাকিবে। সর্ব্বদা কোন কর্ম্মে লিপ্ত থাকিতে হইবে। যাহারা বেকার আছেন তাহাদের কর্ম্মলাভের আশা আছে। বিদ্যার্জ্জনে বিঘ্নযোগ দৃষ্ট হয়। কর্ম্মক্ষেত্রে বা মামলায় হঠাৎ অর্থপ্রাপ্তির সম্ভাবনা আছে। রাজসম্মান পাইবার যোগ আছে। সম্ভব স্থলে পুত্রলাভের সম্ভাবনা আছে। মঘা নক্ষত্রাশ্রিত সিংহ রাশির বিবাহ ব্যাপারে সৌভাগ্য বৃদ্ধি পাইবে ও ব্যবসা বাণিজ্যে লাভের সম্ভাবনা কম। কোন বিশিষ্ট স্ত্রীলোকের সহিত অসদ্ভাব হওয়ায় কলঙ্ক ও মানসিক অশান্তির সম্ভাবনা। গাঢ় লালবর্ণ উপকারী। দিবার শেষার্দ্ধ মঙ্গলপ্রদ। ট্রেণে চলাচলে বিপদের সম্ভাবনা এবং শীকারে প্রাণ হানিও ঘটিতে পারে।

কন্যা ঃ—আপনার স্বাস্থ্য আদৌ ভাল যাইবে না। শরীর কম্পন উদর পীড়া বাত জনিত পীড়া অসারতা বৃদ্ধি প্রভৃতিতে ক্লেশ পাইতে পারেন। শ্রাবণের পর অর্থাগমও ব্যবসায় শ্রীবৃদ্ধি ঘটিবে। পত্নীর স্বাস্থ্য মন্দ যাইবে না। শত্রুপক্ষ ব্যর্থ মনোরথ হইয়া বশ্যতা স্বীকার করিতে বাধ্য হইবে। উচ্চশিক্ষিত ব্যক্তি দিগের সহিত মিত্রতার সম্ভাবনা। কর্ম্মস্থান পরিবর্ত্তন যোগ দৃষ্ট হয়। কোন বিশিষ্ট আত্মীয় জনের বিশ্বাস-

---

---



ঘাতকতার পরিচয় পাইবেন। পুত্রস্থানকে ভালই বলা চলে। শিক্ষা সংক্রান্ত ব্যাপারে উন্নতি ঘটিবে। রাজকীয় কর্ম্মে ঝঞ্ঝাটের সম্ভাবনা আছে। বৎসরের শেষভাগে অভিলষিত কর্ম্মসিদ্ধি, সম্পত্তি ক্রয় ও সম্মান বৃদ্ধি পাইবে। অভিজাত সম্প্রদায়ের সহিত মধ্যে মধ্যে আলাপ আলোচনা হইবে। আয় আশানুরূপ না হইলেও অর্থাভাব অনুভূত হইবে না। জ্যোতিষ সাহিত্য ও শিল্পাদি কর্ম্মে বেশ অর্থলাভ হইবে। প্রতারণা দ্বারা কিছু অর্থ নষ্ট হইবে। ভ্রাতৃস্থান মধ্যম। পুত্রের উন্নতি যোগ পরিলক্ষিত হয়। মাতা বা মাতৃস্থানীয় মহিলার মৃত্যু যোগ কাছে। স্থল ভ্রমণ যোগ দৃষ্ট হয়। দিবা পূর্ব্বার্দ্ধ মঙ্গলপ্রদ। সবুজ বর্ণ উপকারী, যুক্ত নম্বর লাভ জনক।

**তুলা** ঃ—বৎসরের প্রথমভাগে আর্থিক ও শারীরক অবস্থা তাদৃশ সন্তোষ জনক না হইলেও শেষভাগে শুভফলের আশা আছে। এই বৎসর আপনার খ্যাতি প্রতিষ্ঠা বৃদ্ধি পাইবে। দেশের বর্ত্তমান রাজনৈতিক ও অর্থনৈতিক ব্যাপারে আপনার অধিক সময় অতিবাহিত হইবে। যদি আপনি ব্যবসায়ী হন তবে ব্যবসা সম্বন্ধে এই সময় আপনার বিশেষ যত্নবান হওয়া উচিত, কারণ এই সময় আপনার হঠাৎ লাভের আশা আছে। উদর পীড়া, মেদবৃদ্ধি, চক্ষুপীড়া মধ্যে মধ্যে পরিলক্ষিত হইবে। হঠাৎ অর্থাগম যোগ আছে। লটারী, ঘোড়দৌড় প্রভৃতিতে লাভের সম্ভাবনা আছে। ভূসম্পত্তি লাভ

---

হইতে পারে। নীচ জাতি বা ম্লেচ্ছ সংসর্গে কোন কিছু নূতন কার্য্য আরম্ভ হইতে পারে। নিকট আত্মীয় কোন লোকের ব্যবহারে ক্ষুণ্ণ হইতে হইবে। নিজের অবিমৃষ্য-কারিতার জন্য অনুতপ্ত হইতে হইবে। দাম্পত্য প্রণয়ের মধ্যে সাময়িক ভেদযোগ আছে। সম্ভব স্থলে বিবাহের সম্ভাবনা আছে। ধনস্থান মধ্যম। ভ্রাতার ব্যবহারে দুঃখিত হইতে হইবে। সন্তান স্থল খুব ভাল নহে। অর্থলাভের যোগ আছে। শ্বেতবর্ণ আনন্দপ্রদ। দিবার শেষার্দ্ধ ও রাত্রের প্রথমার্দ্ধ শুভজ্ঞাপক। বাসস্থানে কিছু গোলযোগ দৃষ্ট হয়।

বৃশ্চিক ঃ—মধ্যে মধ্যে সামান্য দেহপীড়া ঘটিলেও স্বাস্থ্যের অবস্থা মোটের উপর ভালই যাইবে। মধ্যে যকৃৎ সংক্রান্ত পীড়া বা রক্তের চাপ বৃদ্ধি প্রভৃতি রোগে ভুগিতে পারেন। বিবাহাদি ব্যাপারে অভাবনীয় কিছু ঘটিবার যোগ দৃষ্ট হয়। পুনঃ পুনঃ স্ত্রীর পীড়া হেতু আপনার মানসিক অশান্তি বিনষ্ট হইবার সম্ভাবনা। আয় অপেক্ষাকৃত ভালই হইবে কিন্তু ভূসম্পত্তি জনিত আয় অপেক্ষাকৃত কম হইবে। এই বৎসরের মধ্যভাগে ধর্ম্মার্থে কিছু অর্থব্যয় হইবে। পিতা বা পিতৃস্থানীয় কোন লোকের স্বাস্থ্য ক্ষতির সম্ভাবনা। মাঝে মাঝে সাময়িক অর্থাভাব পরিলক্ষিত হইবে। আত্মীয় বা বন্ধুদের কাছ থেকে ভাল ব্যবহার পাইবেন না। দাম্পত্য প্রণয় বৃদ্ধি পাইবে। হঠাৎ কোন রকমে আঘাত পাইতে পারেন। লটারী ঘোড়দৌড় প্রভৃতি ব্যসন ব্যাপারে আপনার হঠাৎ কিছু লাভ হইবে। এই বৎসর আপনার সৌভাগ্য বৃদ্ধি পাইবে। কাগজ গন্ধদ্রব্য ও ঔষধের ব্যবসায় লাভ জনক। রক্তবর্ণ ব্যবহারে আনন্দ বৃদ্ধি পাইবে। সামান্য কিছু অর্থ সঞ্চিত হইবে। দিবসের মধ্যভাগ মঙ্গল-দায়ক।

---

ধনু :—দৈহিক অবস্থা সর্ব্বতোভাবে শুভ না হইলেও নিতান্ত মন্দ যাইবে না। আর্থিক অবস্থা পূর্ব্ব বৎসর অপেক্ষা শুভ বলিতে হইবে। আত্মীয় বা বন্ধুর প্রচেষ্টায় কর্ম্মোন্নতি বা কর্ম্মলাভ হইবে। বৎসরের প্রথমভাগে ভ্রাতা বা তৎস্থানীয় ব্যক্তির সহিত অসদ্ভাব ঘটিবার সম্ভাবনা। মাতা বা মাতৃস্থানীয় কোন লোকের প্রাণহানির যোগ দেখা যায়। রক্তাল্পতা, বাতজনিত পীড়া, মুখরোগ প্রভৃতি বৎসরের মধ্যভাগে ঘটিতে পারে। অকস্মাৎ কোন শত্রুদ্বারা আক্রান্ত এবং অপমানিতও হইতে পারেন। অর্থোপার্জ্জনে নানাপ্রকার বাধা উপস্থিত হইলেও আপনার মধ্যে যথেষ্ট অর্থপ্রীতি দেখা দিবে। পুত্র বা পুত্রস্থানীয়ের ক্রমোন্নতি যোগ আছে। সম্ভব স্থলে কন্যাসন্তানের বিবাহ যোগ পরিলক্ষিত হয়। স্ত্রীর স্বাস্থ্য অপেক্ষাকৃত ভাল যাইবে কিন্তু সাংসারিক কার্য্যে লিপ্ত থাকায় স্বামীর প্রতি উদাসীনতা ও ধর্ম্মার্জ্জনে বাধা পরিলক্ষিত হয়। শ্বশুর কুল হইতে উপকৃত হইবেন। চিনি, ইক্ষু ও স্বর্ণের ব্যবসায় লাভ জনক। পড়াশুনা ও পরীক্ষাদি ব্যাপারে উন্নতির আশা আছে। কোন বিশিষ্ট সাহায্যকারী লোকের সহিত মতানৈক্যের সম্ভাবনা। উত্তরাষাঢ়া নক্ষত্রাশ্রিত ধনুরাশির হঠাৎ অর্থলাভ নিশ্চিত। বহু লোকের উপর আধিপত্য বিস্তার ও সম্মান লাভ যোগ আছে। সবুজ ও হলুদবর্ণ আনন্দ বর্দ্ধক ও দিবা পূর্ব্বার্দ্ধ মঙ্গলদায়ক।

মকর :—বৎসরের প্রথমভাগে মানসিক ভীতির সঞ্চার, বন্ধু বিচ্ছেদ, শত্রুপীড়া প্রভৃতি যোগ পরিলক্ষিত হয়। আষাঢ়ের শেষ সপ্তাহ হইতে দৈহিক কিছু উন্নতি যোগ আছে। চর্ম্মপীড়া, প্রবাস, পুত্রের হঠাৎ পীড়া বা আঘাত যোগ পরিলক্ষিত হয়। বৎসরের মধ্যভাগ কর্ম্মোন্নতির সূচনা করে। বৎসরের শেষভাগে পুস্তক প্রনয়ণ, সদ্‌গুরু দর্শন, তীর্থাদি ভ্রমণ ঘটিবে। স্ত্রীর স্বাস্থ্য খুব ভাল যাইবে না। সন্তান বা স্ত্রীর অগ্নিভয় যোগ দৃষ্ট হয়। ধনাগম অপেক্ষাকৃত ভালই বলা চলে। কর্ম্মস্থানে যশ ও অর্থ বৃদ্ধি ঘটিবে। অধস্তন কর্ম্মচারী হইতে সামান্য ক্ষতির যোগ আছে। ভ্রাতাদের সহিত মনোমালিন্য ঘটিবার সম্ভাবনা এবং

উক্ত অসদ্ভাব দীর্ঘকাল স্থায়ীও হইতে পারে। মাতার স্বাস্থ্য সুবিধাজনক নহে এমন কি মাতৃহানী পর্য্যন্ত হইতে পারে। পিতৃস্থান অপেক্ষাকৃত ভাল। সম্মান প্রতিপত্তি বৃদ্ধি পাইবে। নিজের মন চাঞ্চল্য হেতু কর্ম্মের ও যশের কিছু ব্যাঘাত ঘটিবে। লটারী, শেয়ার ক্রয় প্রভৃতিতে হঠাৎ লাভবান্ হইতে পারেন। ধর্ম্ম কর্ম্ম বৃদ্ধি পাইবে। নিশাযোগে কর্ম্ম সাফল্য মণ্ডিত হইবে। ঘোড় লালবর্ণ উপকারী।

কুম্ভ ঃ—সামান্য দেহপীড়াদি ঘটিলেও শারীরিক অবস্থা নিতান্ত মন্দ যাইবে না। যকৃৎ সংক্রান্ত পীড়া, চর্ম্মপীড়া, শ্লেষ্মাজনিত পীড়া, গলনালীর পীড়া মধ্যে মধ্যে ঘটিবে। আয় মন্দ হইবেনা তবে নানারূপ বাধা বিপত্তির মধ্য দিয়া উক্ত বাঞ্ছিত অর্থ আয় হইবে। এমন কি ঘোড়দৌড়, লটারী, ফাটকা প্রভৃতি ব্যসন ব্যাপারেও অর্থাগম হওয়া অসম্ভব নহে। মাতার স্বাস্থ্য অপেক্ষাকৃত খারাপ যাইবে। মাতৃকুলের কোন ব্যক্তির সাহায্যে কর্ম্মপ্রাপ্তির সম্ভাবনা আছে। ভ্রাতা বা ভগ্নির স্বাস্থ্য তাদৃশ সুবিধা যাইবে না। পারিবারিক অশান্তি বৃদ্ধি পাইবে। দাম্পত্য কলহের প্রবল সম্ভাবনা। বিশিষ্ট আত্মীয় বা বন্ধুর মৃত্যুজনিত ক্লেশ পাইতে পারেন। পত্নীর স্বাস্থ্য মন্দ যাইবে না। বৎসরের মধ্যভাগে, শিল্পকলা সংশ্লিষ্ট কোন প্রতিষ্ঠানের সংস্রবে আপনাকে আসিতে হইবে এবং কবিত্ব শক্তি বৃদ্ধি, বহু লোকের উপরে আধিপত্য বিস্তার ও সৌভাগ্য বৃদ্ধি পাইবে। ব্যবসায় যথেষ্ট লাভ না হইলেও নিতান্ত মন্দ হইবে না। বৎসরের মধ্যভাগে সমুদ্র যাত্রাও সম্ভব হইতে পারে। সিনেমা, থিয়েটার প্রভৃতির কার্য্যে বেশী অর্থ আয় হইবে। শত্রুরা পদে পদে বিপন্ন করিতে চেষ্টা করিলেও অকৃতকার্য্য হইবে; বরং নিজেরাই বিপদজালে জড়িত হইয়া পড়িবে। পড়াশুনা ও পরীক্ষাদির ফল ভালই হইবে। বিবাহ জনিত শান্তিলাভ ও ঘটিতে পারে। আগুন, আগ্নেয়াস্ত্র বা লৌহ অস্ত্রের দ্বারা আঘাত পাইতে পারেন। কালবর্ণ মঙ্গলপ্রদ। দিবার মধ্যভাগ শুভ জনক।

---

**মীন ঃ**—দৈহিক অবস্থা ভালই যাইবে কিন্তু নানাদিক দিয়া মানসিক শান্তি কিছু ক্ষুণ্ণ হইবে। মধ্যে সামান্য রক্ত দুষিত পীড়া বা জননেন্দ্রিয়ের পীড়া ঘটিতে পারে। সাংসারিক ঘাত প্রতিঘাতে মন খুবই ব্যস্ত থাকিবে। অর্থাগম ভালই হইবে। বৎসরের শেষভাগে হঠাৎ কিছু অর্থ লাভের আশা আছে সুতরাং আর্থিক উন্নতি ভালই দেখা যায়। ভ্রাতা ভগ্নি বা মাতার সহিত মতানৈক্যের সম্ভাবনা। পিতার স্বাস্থ্য ভাল যাইবে না, এমন কি তাঁহাদের মৃত্যু জনিত ক্লেশ পর্য্যন্ত পাইতে পারেন। পড়াশুনায় বিঘ্নযোগ আছে। জামাতা বা কন্যার উন্নতির জন্য আনন্দ বৃদ্ধি পাইবে। কোন বিশিষ্ট বন্ধুর প্রচেষ্টায় কর্ম্মোন্নতির সম্ভাবনা আছে। রাজসম্মানলাভ,

---

**ব্যক্তিগত বর্ষফল**

প্রতিষ্ঠা বৃদ্ধি ও রচনাদি শিক্ষা সংক্রান্ত কার্য্যে যশোলাভের সম্ভাবনা। পত্নীর স্বাস্থ্য অপেক্ষাকৃত ভালই যাইবে। সম্ভব স্থলে বিবাহের যোগ আছে। স্বামী স্ত্রীর প্রণয় বৃদ্ধি পাইবে। পুত্রের শারীরিক ক্লেশ ঘটিবে। সাহায্য প্রাপ্তি যোগ আছে। নিজের অবিমৃষ্যকারিতার জন্য অনুতাপ ভোগ করিতে হইবে। লালবর্ণ উপকারী, নিশাভাগ মঙ্গলপ্রদ।

বিঃ দ্রঃ ঃ—মানব স্বীয় জন্মকালীন গ্রহ সংস্থান গোচর ত্রিপাপ দশা অন্তর্দ্দশা প্রভৃতির সম্মিলিত ফলানুসারে সুখ দুঃখ ভোগ করে কিন্তু পঞ্জিকার সেরূপ ভিন্ন ভিন্ন ফল সন্নিবেশ করা অসম্ভব। ইহা সাধারণ ফলরূপে গণ্য হইবে।


**শ্রীহরিশ্চন্দ্র জ্যোতিস্তীর্থ শাস্ত্রী**

১৪১।১ সি, রসারোড্ পোঃ—কালীঘাট, কলিকাতা। ফোন সাউথ ৯৭৮

# বৈশাখাদি দ্বাদশ মাসের দ্বাদশ রাশির ফল।

বৈশাখ মাস—অশ্বিনী ও ভরণী নক্ষত্রাশ্রিত মেষ রাশির অর্থ লাভ। কৃত্তিকা নক্ষত্রাশ্রিত মেষ রাশির ভ্রমণ। কৃত্তিকা ও রোহিণী নক্ষত্রাশিত বৃষরাশির অর্থ হানি। মৃগশিরা নক্ষত্রযুক্ত বৃষ ও মিথুন রাশির সদ্ব্যয়। আর্দ্রা ও পুনর্ব্বসু নক্ষত্রযুক্ত মিথুন রাশির বিবাদ। পুনর্ব্বসু নক্ষত্রযুক্ত কর্কট ও পুষ্যা অশ্লেষা নক্ষত্রযুক্ত কর্কট রাশির অর্থ লাভ। মঘা নক্ষত্রযুক্ত সিংহরাশির স্ত্রীপীড়া, পূর্ব্বফল্গুনী নক্ষত্র ও উত্তর ফল্গুনী নক্ষত্রযুক্ত সিংহ রাশির মনস্তাপ, হস্তা ও চিত্রা নক্ষত্রযুক্ত কন্যারাশির পীড়া। স্বাতী বিশাখা নক্ষত্রযুক্ত তুলারাশির সুখ। বিশাখা নক্ষত্রযুক্ত বৃশ্চিক রাশির অর্থ লাভ, অনুরাধা নক্ষত্র ও জ্যেষ্ঠা নক্ষত্রযুক্ত বৃশ্চিক রাশির সন্তান পীড়া। মূলা ও পূর্ব্বাষাঢ়া নক্ষত্রযুক্ত ধনু রাশির ভ্রাতৃবিরোধ, উত্তরাষাঢ়া নক্ষত্রযুক্ত ধনু ও মকর রাশির সন্তান লাভ। শ্রবণা ও ধনিষ্ঠা নক্ষত্রযুক্ত মকর রাশির অর্থ হানি। ধনিষ্ঠা ও শতভিষা নক্ষত্রযুক্ত কুম্ভ রাশির পীড়া। পূর্ব্বভাদ্রপদ নক্ষত্রযুক্ত কুম্ভ ও মীন রাশির ভ্রমণ, উত্তর ভাদ্রপদ ও রেবতী নক্ষত্রযুক্ত মীন রাশির স্ত্রীপীড়া।

জ্যৈষ্ঠ মাস—অশ্বিনী নক্ষত্রাশ্রিত মেষ রাশির পীড়া, ভরণী ও কৃত্তিকা নক্ষত্রযুক্ত মেষ রাশির অর্থ প্রাপ্তি। কৃত্তিকা রোহিণী নক্ষত্রযুক্ত বৃষরাশির সুখ, মৃগশিরা নক্ষত্রযুক্ত বৃষ ও মিথুন রাশির অর্থ হানি, আর্দ্রা পুনর্ব্বসু নক্ষত্রযুক্ত মিথুন রাশির সুখ। পুনর্ব্বসু নক্ষত্রাশ্রিত কর্কট রাশির লাভ, পুষ্যা ও অশ্লেষা নক্ষত্রযুক্ত কর্কট রাশির স্ত্রী পীড়া। মঘা নক্ষত্রযুক্ত সিংহ রাশির কর্ম্ম লাভ। পূর্ব্বফল্গুনী ও উত্তরফল্গুনী নক্ষত্রযুক্ত সিংহ রাশির অর্থহানি। উত্তর ফল্গুনী ও হস্তা নক্ষত্রাশ্রিত কন্যা রাশির উদ্বেগ, চিত্রা নক্ষত্রযুক্ত তুলা রাশির শত্রুবৃদ্ধি। স্বাতী ও বিশাখা নক্ষত্রযুক্ত তুলারাশির অর্থহানি। অনুরাধা জ্যেষ্ঠা নক্ষত্রযুক্ত বৃশ্চিক রাশির অর্থলাভ। মূলা ও পূর্ব্বাষাঢ়া নক্ষত্রযুক্ত ধনুরাশির কর্ম্মে বিঘ্ন। উত্তরাষাঢ়া নক্ষত্রযুক্ত ধনু ও মকর রাশির অর্থহানি। শ্রবণা ও ধনিষ্ঠা নক্ষত্রযুক্ত মকর রাশির বিঘ্ন। ধনিষ্ঠা ও শতভিষা নক্ষত্রযুক্ত কুম্ভ রাশির সুখ। পূর্ব্বভাদ্রপদ নক্ষত্রযুক্ত কুম্ভ ও মীন রাশির ভ্রাতৃ সুখ। মীন রাশির দেহ পীড়া।

আষাঢ় মাস—অশ্বিনী ভরণী ও কৃত্তিকা নক্ষত্রযুক্ত মেষরাশির অর্থ লাভ। কৃত্তিকা ও রোহিণী নক্ষত্রাশ্রিত বৃষরাশির কর্ম্মোন্নতি। মৃগশিরা নক্ষত্রাশ্রিত বৃষরাশির পুত্র পীড়া। মিথুন রাশির অর্থ কষ্ট। মৃগশিরা আর্দ্রা ও পুনর্ব্বসু নক্ষত্রযুক্ত মিথুন রাশির বিঘ্ন, পুনর্ব্বসু নক্ষত্রযুক্ত কর্কট রাশির লাভ, পুষ্যা ও অশ্লেষা নক্ষত্রযুক্ত কর্কট রাশির কর্ম্মোন্নতি। মঘা ও পূর্ব্বফল্গুনী নক্ষত্রযুক্ত সিংহ রাশির অশান্তি, উত্তরফল্গুনী নক্ষত্রযুক্ত সিংহরাশির ভাগ্যোন্নতি। উত্তর ফল্গুনী নক্ষত্রযুক্ত ও হস্তা নক্ষত্রযুক্ত কন্যা রাশির সুখ। চিত্রা নক্ষত্রযুক্ত কন্যা ও তুলারাশির দেহ পীড়া, স্বাতী ও বিশাখা নক্ষত্রযুক্ত তুলারাশির লাভ। বিশাখা

অনুরাধা নক্ষত্রযুক্ত বৃশ্চিক রাশির সন্তান পীড়া। জ্যেষ্ঠা নক্ষত্রযুক্ত বৃশ্চিক রাশির কর্ম্মলাভ মূলা ও পূর্ব্বাষাঢ়া নক্ষত্রযুক্ত ধনু রাশির ভ্রাতৃবিরোধ, উত্তরাষাঢ়া শ্রবণা নক্ষত্রযুক্ত মকর রাশির কর্ম্মে বিঘ্ন। ধনিষ্ঠা নক্ষত্রযুক্ত মকর ও কুম্ভ রাশির লাভ। ধনিষ্ঠা ও শতভিষা নক্ষত্রযুক্ত কুম্ভ রাশির অর্থ হানি। শতভিষা পূর্ব্বভাদ্রপদ নক্ষত্রযুক্ত মীন রাশির পীড়া উত্তর ভাদ্রপদ ও রেবতী নক্ষত্রযুক্ত মীন রাশির স্ত্রী হানি।

শ্রাবণ মাস—অশ্বিনী নক্ষত্রযুক্ত মেষ রাশির লাভ, ভরণী ও কৃত্তিকা নক্ষত্রযুক্ত মেষ রাশির শত্রু বৃদ্ধি। কৃত্তিকা ও রোহিণী নক্ষত্রযুক্ত বৃষ রাশির সুখ, মৃগশিরা নক্ষত্রযুক্ত বৃষ ও মিথুন রাশির উদ্বেগ। আর্দ্রা পুনর্ব্বসু নক্ষত্রযুক্ত মিথুন রাশির অর্থ লাভ। পুষ্যা ও অশ্লেষা নক্ষত্রযুক্ত কর্কট রাশির অর্থ লাভ। মঘা ও পূর্ব্বফল্গুনী নক্ষত্রযুক্ত সিংহ রাশির কর্ম্ম লাভ। উত্তরফল্গুনীযুক্ত সিংহ ও কন্যা রাশির চিন্তা। হস্তা ও চিত্রা নক্ষত্রযুক্ত কন্যা রাশির ভ্রমণ। স্বাতী ও বিশাখা নক্ষত্রযুক্ত তুলারাশির কর্ম্মোন্নতি, বিশাখা ও অনুরাধা নক্ষত্রযুক্ত বৃশ্চিক রাশির ভাগ্যোন্নতি, জ্যেষ্ঠা নক্ষত্রযুক্ত বৃশ্চিক রাশির ভ্রমণ। মূলা ও পূর্ব্বাষাঢ়া নক্ষত্রযুক্ত ধনুরাশির কর্ম্মে বিঘ্ন। উত্তরাষাঢ়া নক্ষত্রযুক্ত ধনু ও মকর রাশির পীড়া। শ্রবণা ধনিষ্ঠা নক্ষত্রযুক্ত মকর রাশির উদ্বেগ কুম্ভ রাশির ধন হানি। পূর্ব্বভাদ্রপদ ও উত্তরভাদ্রপদ নক্ষত্রযুক্ত মীন রাশির দুঃখ রেবতী নক্ষত্রযুক্ত মীন রাশির সুখ।

ভাদ্র মাস—অশ্বিনী ও ভরণী নক্ষত্রযুক্ত মেষ রাশির সুখ, কৃত্তিকা নক্ষত্রযুক্ত মেষ ও বৃষ রাশির অর্থ প্রাপ্তি। রোহিণী ও মৃগশিরা নক্ষত্রযুক্ত বৃষ ও মৃগশিরা নক্ষত্রযুক্ত মিথুন রাশির অর্থহানি। আর্দ্রা ও পুনর্ব্বসু নক্ষত্রযুক্ত মিথুন রাশির মাতৃপীড়া। পুষ্যা ও অশ্লেষাযুক্ত কর্কট রাশির অর্থ লাভ। মঘা ও পূর্ব্বফল্গুনী নক্ষত্রযুক্ত সিংহরাশির ভাগ্যোন্নতি উত্তর ফল্গুনী নক্ষত্রযুক্ত সিংহ ও কন্যা রাশির ভ্রমণ, হস্তা ও চিত্রা নক্ষত্রযুক্ত কন্যা রাশির কর্ম্মলাভ। স্বাতী ও বিশাখা নক্ষত্রযুক্ত তুলা রাশির ভূমি লাভ। বিশাখা ও অনুরাধা নক্ষত্রযুক্ত বৃশ্চিক রাশির যশ বৃদ্ধি, জ্যেষ্ঠা নক্ষত্রযুক্ত বৃশ্চিক রাশির অখ্যাতি। মূলা ও পূর্ব্বাষাঢ়া নক্ষত্রযুক্ত ধনু রাশির ও উত্তরাষাঢ়া নক্ষত্রযুক্ত ধনু ও মকর রাশির মনঃকষ্ট, শ্রবণা ধনিষ্ঠাযুক্ত মকর রাশির ভ্রমণ। শতভিষা পূর্ব্বভাদ্রপদ নক্ষত্রযুক্ত মীন রাশির ভূমিলাভ।

আশ্বিন মাস—অশ্বিনী নক্ষত্রযুক্ত মেষ রাশির অর্থপ্রাপ্তি ভরণী ও কৃত্তিকা নক্ষত্রযুক্ত মেষ রাশির ভ্রমণ। কৃত্তিকা রোহিণী নক্ষত্রাশ্রিত বৃষ রাশির সুখ, মৃগশিরা নক্ষত্রযুক্ত বৃষ ও মিথুন রাশির যশোলাভ। আর্দ্রা ও পুনর্ব্বসু নক্ষত্রাশ্রিত মিথুন রাশির কর্ম্মে বিঘ্ন। পুষ্যা ও অশ্লেষা নক্ষত্রাশ্রিত কর্কট রাশির সুখ। মঘা ও পূর্ব্বফল্গুনী নক্ষত্রাশ্রিত সিংহ রাশির দেহ পীড়া, উত্তর ফল্গুনী নক্ষত্রযুক্ত সিংহ ও কন্যারাশির অর্থহানি। হস্তা নক্ষত্রযুক্ত কন্যা ও তুলা রাশির পীড়া। স্বাতী ও বিশাখা নক্ষত্রযুক্ত তুলা রাশির অর্থপ্রাপ্তি বিশাখা ও অনুরাধা নক্ষত্রযুক্ত বৃশ্চিক রাশির কর্ম্মে বিঘ্ন। জ্যেষ্ঠা নক্ষত্রযুক্ত বৃশ্চিক রাশির ভ্রমণ। মূলা পূর্ব্বাষাঢ়া নক্ষত্রযুক্ত ধনু রাশির ভাগ্যোন্নতি। উত্তরাষাঢ়া নক্ষত্রযুক্ত ধনু ও মকর রাশির কর্ম্ম লাভ। শ্রবণা ধনিষ্ঠা নক্ষত্রযুক্ত মকর রাশির সন্তান লাভ। শতভিষা ও পূর্ব্বভাদ্রপদ নক্ষত্রযুক্ত কুম্ভ রাশির দেহ পীড়া, পূর্ব্বভাদ্রপদ নক্ষত্রযুক্ত মীন রাশির ভ্রমণ। উত্তর ভাদ্রপদ রেবতী নক্ষত্রযুক্ত মীন রাশির অর্থ লাভ।

কার্ত্তিক মাস—অশ্বিনী নক্ষত্রযুক্ত মেষ রাশির সুখ, ভরণী ও কৃত্তিকা নক্ষত্রযুক্ত মেষ রাশির কর্ম্মলাভ। কৃত্তিকা নক্ষত্রযুক্ত বৃষ রাশির মাতৃপীড়া, রোহিণী ও মৃগশিরা নক্ষত্রযুক্ত

দ্বাদশ মাসের দ্বাদশ রাশির ফল

বৃষরাশির ভূমিলাভ। মৃগশিরা ও আর্দ্রা নক্ষত্রযুক্ত মিথুন রাশির অর্থ হানি। পুনর্ব্বসু নক্ষত্রযুক্ত মিথুন ও কর্কট রাশির সুখ। পুষ্যা ও অশ্লেষা নক্ষত্রযুক্ত কর্কট রাশির অর্থলাভ। মঘা ও পূর্ব্বফল্গুনী নক্ষত্রযুক্ত সিংহ রাশির দেহপীড়া। উত্তর ফল্গুনী নক্ষত্রযুক্ত সিংহ ও কন্যা রাশির রক্তপাত। হস্তা ও চিত্রা নক্ষত্রযুক্ত কন্যা রাশির বিবাদ। চিত্রা ও স্বাতী নক্ষত্রযুক্ত তুলারাশির সুখ। বিশাখা নক্ষত্রযুক্ত তুলা ও বৃশ্চিক রাশির পেটের পীড়া। অনুরাধা ও জ্যেষ্ঠা নক্ষত্রযুক্ত বৃশ্চিক রাশির কর্ম্মে বিঘ্ন। মূলা ও পূর্ব্বাষাঢ়া নক্ষত্রযুক্ত ধনু রাশির ভ্রমণ, উত্তরাষাঢ়া নক্ষত্রযুক্ত ধনু ও মকর রাশির শত্রুতা। শ্রবণা ও ধনিষ্ঠা নক্ষত্রযুক্ত মকর রাশির অর্থকষ্ট। ধনিষ্ঠা ও শতভিষা নক্ষত্রযুক্ত কুম্ভরাশির স্ত্রীপীড়া। পূর্ব্বভাদ্রপদযুক্ত কুম্ভ ও মীন রাশির ভ্রমণ। উত্তর ভাদ্রপদ ও রেবতীযুক্ত মীন রাশির অর্থহানি।

অগ্রহায়ণ মাস—অশ্বিনী ও ভরণী নক্ষত্রযুক্ত মেষ রাশির কর্ম্মোন্নতি। কৃত্তিকা নক্ষত্রযুক্ত মেষ ও বৃষ রাশির অর্থলাভ। রোহিণী ও মৃগশিরা নক্ষত্রযুক্ত বৃষ রাশির ভ্রাতৃবিরোধ। মৃগশিরা ও আর্দ্রা নক্ষত্রযুক্ত মিথুন রাশির অপব্যয়। পুনর্ব্বসু নক্ষত্রযুক্ত মিথুন ও কর্কট রাশির উদ্বেগ। পুষ্যা ও অশ্লেষা নক্ষত্রযুক্ত কর্কট রাশির সৌভাগ্য বৃদ্ধি। মঘা ও পূর্ব্বফল্গুনী নক্ষত্রযুক্ত সিংহরাশির ভাগ্যোন্নতি। উত্তর ফল্গুনী নক্ষত্রযুক্ত সিংহ ও কন্যা রাশির অর্থলাভ। হস্তা ও চিত্রা নক্ষত্রযুক্ত কন্যা রাশির সুখ। চিত্রা ও স্বাতী নক্ষত্রযুক্ত তুলারাশির বিঘ্ন। বিশাখা নক্ষত্রযুক্ত তুলা ও বৃশ্চিক রাশির লাভ। অনুরাধা জ্যেষ্ঠা নক্ষত্রযুক্ত বৃশ্চিক রাশির পুত্র লাভ। মূলা ও পূর্ব্বাষাঢ়া নক্ষত্রযুক্ত ধনু রাশির সন্তান পীড়া, উত্তরাষাঢ়া নক্ষত্রযুক্ত ধনু ও মকর রাশির অর্থলাভ। শ্রবণা ধনিষ্ঠা নক্ষত্রযুক্ত মকর রাশির যশোলাভ। শতভিষা পূর্ব্বভাদ্রপদ নক্ষত্রযুক্ত কুম্ভরাশির বিঘ্ন। পূর্ব্বভাদ্রপদ নক্ষত্রযুক্ত কুম্ভরাশির অর্থহানি। উত্তর ভাদ্রপদ ও রেবতী নক্ষত্রযুক্ত মীন রাশির লাভ।

পৌষমাস :—অশ্বিনী ও ভরণী নক্ষত্রযুক্ত মেষরাশির সৌভাগ্যবৃদ্ধি। কৃত্তিকা নক্ষত্রযুক্ত মেষ ও বৃষরাশির রোগ। রোহিণী ও মৃগশিরা নক্ষত্রযুক্ত বৃষরাশির মাতৃহানি। মৃগশিরা আর্দ্রা নক্ষত্রযুক্ত মিথুনরাশির ভ্রাতৃপীড়া। পুনর্ব্বসু নক্ষত্রযুক্ত মিথুন ও কর্কটরাশির অর্থলাভ। পুষ্যা ও অশ্লেষানক্ষত্রযুক্ত কর্কটরাশির স্ত্রীলাভ, মঘা ও পূর্ব্বফল্গুনী নক্ষত্রযুক্ত সিংহরাশির পীড়া, উত্তরফল্গুনী নক্ষত্রযুক্ত সিংহ ও কন্যারাশির অপব্যয়। হস্তা ও চিত্রানক্ষত্রযুক্ত কন্যারাশির শত্রুবৃদ্ধি। চিত্রা ও স্বাতীনক্ষত্রযুক্ত তুলারাশির পেটের পীড়া। বিশাখানক্ষত্রযুক্ত তুলা ও বৃশ্চিক রাশির অশান্তি। অনুরাধা ও জ্যেষ্ঠাযুক্ত বৃশ্চিক রাশির শত্রুতা। মূলা ও পূর্ব্বাষাঢ়া নক্ষত্রযুক্ত ধনুরাশির কর্ম্মহানি, উত্তরাষাঢ়া নক্ষত্রযুক্ত ধনু ও মকররাশির পীড়া, শ্রবণা ও ধনিষ্টানক্ষত্রযুক্ত মকররাশির সন্তানপীড়া, শতভিষা ও

পূর্ব্বভাদ্রপদ নক্ষত্রযুক্ত কুম্ভরাশির ও পূর্ব্বভাদ্রপদ নক্ষত্রযুক্ত মীনরাশির উদ্বেগ, উত্তরভাদ্রপদ রেবতীনক্ষত্রযুক্ত মীনরাশির ভূমিলাভ।

মাঘমাস ঃ—অশ্বিনী নক্ষত্রযুক্ত মেষরাশির অর্থপ্রাপ্তি, ভরণী ও কৃত্তিকা নক্ষত্রযুক্ত মে ও বৃষরাশির অর্থহানি। মৃগশিরা ও আর্দ্রা নক্ষত্রযুক্ত মিথুনরাশির আয়বৃদ্ধি, পুনর্ব্বসু নক্ষত্রযুক্ত মিথুন ও কর্কটরাশির ভাগ্যহানি। পুষ্যা ও অশ্লেষা নক্ষত্রযুক্ত কর্কটরাশির অর্থলাভ। মঘা ও পূর্ব্বফল্গুনী নক্ষত্রযুক্ত সিংহরাশির কর্ম্মলাভ। উত্তরফল্গুনীযুক্ত সিংহ ও কন্যারাশির পুত্র লাভ, হস্তা ও চিত্রা নক্ষত্রযুক্ত কন্যারাশির যশোলাভ। স্বাতী ও বিশাখা নক্ষত্রযুক্ত তুলারাশির ও বিশাখাযুক্ত বৃশ্চিকরাশির বন্ধুলাভ। অনুরাধা ও জ্যেষ্ঠা নক্ষত্রযুক্ত বৃশ্চিকরাশির ভ্রমণ। মূলা পূর্ব্বাষাঢ়া নক্ষত্রযুক্ত ধনুরাশির কর্ম্মোন্নতি, উত্তরাষাঢ়া নক্ষত্রযুক্ত ধনু ও মকররাশির অশান্তি। শ্রবণা ধনিষ্ঠা নক্ষত্রযুক্ত মকররাশির পীড়া। শতভিষা পূর্ব্বভাদ্রপদ নক্ষত্রযুক্ত কুম্ভরাশির অর্থহানি। পূর্ব্বভাদ্রপদ ও উত্তরভাদ্রপদ নক্ষত্রযুক্ত মীনরাশির লাভ, রেবতী নক্ষত্রযুক্ত মীনরাশির উদ্বেগ।

ফাল্গুনমাস—অশ্বিনী ও ভরণী নক্ষত্রযুক্ত মেষরাশির কর্ম্মোন্নতি। কৃত্তিকা নক্ষত্রযুক্ত মেষ ও বৃষ রাশির অর্থলাভ, রোহিণী ও মৃগশিরা নক্ষত্রযুক্ত বৃষরাশির সুখ। মৃগশিরা ও আর্দ্রা নক্ষত্রযুক্ত মিথুনরাশির বিঘ্ন। পুনর্ব্বসু নক্ষত্রযুক্ত মিথুন ও কর্কটরাশির লাভ। পুষ্যা ও অশ্লেষা নক্ষত্রযুক্ত কর্কটরাশির খ্যাতি লাভ। মঘা ও পূর্ব্বফল্গুনীযুক্ত সিংহরাশির ভ্রমণ, উত্তরফল্গুনী নক্ষত্রযুক্ত সিংহ ও কন্যারাশির পীড়া। হস্তা ও চিত্রা নক্ষত্রযুক্ত কন্যারাশির ভাগ্যোন্নতি, স্বাতী ও বিশাখাযুক্ত তুলারাশির বিঘ্ন। বৃশ্চিকরাশি ও মূলাযুক্ত ধনুরাশির বিবাদ। পূর্ব্বাষাঢ়া ও উত্তরষাঢ়া নক্ষত্রযুক্ত ধনুরাশির ও উত্তরাষাঢ়া নক্ষত্রযুক্ত মকররাশির অর্থাভাব। শ্রবণা ও ধনিষ্ঠা নক্ষত্রযুক্ত মকররাশির উদ্বেগ, ধনিষ্ঠা ও শতভিষা নক্ষত্রযুক্ত কুম্ভরাশির চিন্তা। পূর্ব্বভাদ্রপদ নক্ষত্রযুক্ত কুম্ভ ও মীনরাশির অশান্তি। উত্তরভাদ্রপদ ও রেবতীনক্ষত্রযুক্ত মীনরাশির ভ্রমণ।

চৈত্রমাস—অশ্বিনী নক্ষত্রযুক্ত মেষরাশির ব্যয়াধিক্য। ভরণী ও কৃত্তিকা নক্ষত্রযুক্ত মেষরাশি ও কৃত্তিকা নক্ষত্রযুক্ত বৃষরাশির লাভ। রোহিণী ও মৃগশিরা নক্ষত্রযুক্ত বৃষরাশির ভ্রমণ, মৃগশিরা, আর্দ্রা নক্ষত্রযুক্ত মিথুনরাশির অর্থহানি. পুনর্ব্বসু নক্ষত্রযুক্ত মিথুন ও কর্কটরাশির লাভ। পুষ্যা ও অশ্লেষা নক্ষত্রযুক্ত কর্কটরাশির যশোলাভ। মঘা ও পূর্ব্বফল্গুনী নক্ষত্রযুক্ত সিংহরাশির বিঘ্ন। উত্তরফল্গুনী ও হস্তা নক্ষত্রযুক্ত কন্যারাশির ব্যয়াধিক্য। চিত্রা নক্ষত্রযুক্ত কন্যা ও তুলারাশির আয়বৃদ্ধি। স্বাতী ও বিশাখা নক্ষত্রযুক্ত তুলারাশির হঠাৎ প্রাপ্তি অনুরাধা ও জ্যেষ্ঠা নক্ষত্রযুক্ত বৃশ্চিকরাশির সম্মান। মূলা ও পূর্ব্বাষাঢ়া নক্ষত্রযুক্ত ধনুরাশির বিবাদ। উত্তরাষাঢ়া নক্ষত্রযুক্ত ধনু ও মকররাশির উদ্বেগ। শ্রবণা ও ধনিষ্ঠা নক্ষত্রযুক্ত মকররাশির দৈহিক পীড়া। ধনিষ্ঠা ও শতভিষা নক্ষত্রযুক্ত কুম্ভরাশির সুখ। পূর্ব্বভাদ্রপদ নক্ষত্রযুক্ত কুম্ভ ও মীনরাশির উদ্বেগ। উত্তরভাদ্রপদ রেবতীনক্ষত্রযুক্ত মীনরাশির বিরোধ।

মন্তব্য ঃ—স্থানাভাব বশতঃ সংক্ষেপে ফল লিখিত হইল, সকল রাশির পক্ষে সর্ব্ব মিলন হওয়া সম্ভবপর নহে। নির্ভুল ফল জানিতে হইলে জন্মকালীন কোষ্ঠী ও হস্তরেখা বিচার করাইলে সম্যক অবগত হওয়া যায়।

শ্রীকাশীশ্বর বিদ্যারত্ন, কাব্য-জ্যোতির্ভূষণ, তান্ত্রিকরত্ন,

সহ-সম্পাদক বঙ্গীয় জ্যোতিষ সম্মেলন, ৮০ এ, কালী টেম্পল রোড, কালীঘাট।

## রাষ্ট্রগত বর্ষফল।

বর্ত্তমান বর্ষের রাষ্ট্রনৈতিক ব্যাপার আরও জটিল। পৃথিবীর প্রায় সর্ব্বত্রই রাষ্ট্রবিপ্লব ও সমাজ বিপ্লবের দ্বারা জনসাধারণ অতিশয় বিব্রত ও সন্ত্রস্ত হইয়া উঠিয়াছে, এবৎসরও এইরূপ অশান্তি পূর্ণমাত্রায় চলিবে। অর্থের ও খাদ্যের অনটনে দুর্ভিক্ষ দেখা দিবে, দ্রব্যাদির মূল্য বাড়িবে, ফলে পৃথিবীর সর্ব্বত্রই হাহাকার বৃদ্ধি পাইবে।

রাসিয়ার আভ্যন্তরীণ গোলযোগ এবৎসরও থাকিবে। রাসিয়া ইউরোপের কোন বড় যুদ্ধে লিপ্ত হইতে চাহিবে না! সমগ্র রুসিয়ায় রাষ্ট্রশাসনগতনীতির পরিবর্ত্তন সাধিত হইবার সম্ভাবনা রহিয়াছে। এখন যে একনায়কত্বদ্বারা রাসিয়া শাসিত হইতেছে উহার অবসান ঘটিতে পারে। ষ্ট্যালিনকে একটা বিপুল ঘরোয়া কলহের মধ্যে পতিত হইতে

হইবে, উহাতে তাহার জীবনও বিপন্ন হইতে পারে। কৃষি ও শিল্পের উন্নতির জন্য বিশেষ চেষ্টা চলিবে।

বলকান রাজ্যগুলি যুদ্ধে লিপ্ত না হইয়া আপনাদের স্বাধীনতা রক্ষার জন্য বিপুলভাবে আয়োজন করিবে এবং অকস্মাৎ ইউরোপীয় যুদ্ধে আমেরিকার যোগদানের ফলে জার্ম্মানীর সংঘর্ষশক্তি সংহত হইবে। ফলে ইংলণ্ড-বিজয়ের অভিযান নিষ্ফল হইবে এবং হিটলারের নিজের দেশেই ঘরোয়া বিবাদের পরিণতি এমন অবস্থায় আসিয়া দাঁড়াইবে যে হিটলার ও তাহার পার্শ্বচরগণের প্রচেষ্টা নিষ্ফল ত হইবেই জার্মানীর লোক উহাদিগকে স্বদেশের অনিষ্টকারী বলিয়া ঘোষণা করিবে। হিটলারের জীবন বিপন্ন হইবার আশঙ্কা এবংসরও

---

আছে। তাহার উন্মাদনার মধ্যে নৃশংসভাব আরও বৃদ্ধি পাইবে। জার্মানীতে অর্থাভাব, খাদ্যাভাব এবং আভ্যন্তরিক বিদ্রোহ বৃদ্ধি পাইবে। অস্ত্রশস্ত্রাদির প্রস্তুত বৃদ্ধি পাইবে বটে কিন্তু অস্ত্রশস্ত্রাদির প্রস্তুতের উপাদানের অভাব দৃষ্ট হইবে। ব্যবসা বাণিজ্য হ্রাস পাইবে। দুর্ভিক্ষ দেখা দিবে।

১৩৪৭ সালের শেষপাদে ব্রিটিশের নিকট ইতালীর পরাজয় উল্লেখযোগ্য ঘটনা। ১৩৪৭ সালের শেষাংশে অথবা ১৩৪৮ সালের প্রথমভাগের মধ্যেই আবিসিনিয়া পুনরায় স্বাধীনতালাভ করিতে পারিবে। আবিসিনিয়ার রাজা হেইলিহ্যাসিলির পুনঃ সিংহাসন প্রাপ্তির যোগ আছে। ইতালী গ্রীসের সহিত যুদ্ধে শুধু পরাজিত হইবে না, ইতালীকে পরাজিত করিয়া বর্ত্তমান গ্রীস সমগ্র পৃথিবীতে বীরত্বের এক নূতন আদর্শ স্থাপন করিবে। ব্রিটিশ ও গ্রীসের সাহায্যে এলবিনিয়ার রাজা জগ পুনরায় সিংহাসন প্রাপ্ত হইবে। জার্মানী ইতালীকে আশানুরূপ সাহায্য করিতে পারিবে না। সমগ্র ইতালীতে রাষ্ট্রবিপ্লব হওয়ার সম্ভাবনা। ফলে মুসোলিনীর জীবন বিপন্ন হইবে এবং হয়তঃ রাজনৈতিক ক্ষেত্র হইতে তাহাকে চিরদিনের জন্য অপসৃত হইতে হইবে।

---

---

### রাষ্ট্রগত বর্ষফল

ফ্রান্সপুনরায় স্বাধীন হইবে। জার্মানী ফ্রান্সের যে ক্ষতি করিয়াছে এবৎসর ফ্রা শুধু তাহার প্রতিশোধ লইবে না, বরং হিটলারের প্ররোচনায় ফ্রান্স যে রাষ্ট্রক্ষেত্রে বিশ্ব ঘাতকতা করিয়াছে তাহার সেই কালিমা মুছিয়া ফেলিবার জন্য বিশেষ চেষ্টা করি ফ্রান্সের জনসাধারণের মধ্যে বিদ্রোহ দেখা দিবে।

বেলজিয়মের রাজা লিওপোল্ড ইংরাজী ১৯৪০ সালের ইতিহাসে স্বদেশদ্রোহী বন্ধু বলিয়া পরিচিত হইয়াছে। পুনরায় বেলজিয়ামে রাষ্ট্রতন্ত্রের পরিবর্ত্তন সাধনদ্বারা স্বা বেলজিয়াম জার্মানী হইতে বিছিন্ন হইয়া বরং ফরাসীর রাষ্ট্রীয় নীতির সহিত সহযো স্থাপন করিবে।

---

### রাষ্ট্রগত বর্ষফল

এবৎসরও হলাণ্ডের রাণী উইলহেলিনাকে প্রবাসেই কালযাপন করিতে হইবে। ১৩৪৮ সালের শেষাংশে অথবা ১৩৪৯ সালের প্রথমভাগে হলাণ্ড পুনঃ স্বাধীনতা প্রাপ্ত হইবে এবং রাণী স্বীয় রাজ্যে পুনরায় গৌরবোজ্জ্বল জীবন লইয়া ফিরিয়া আসিবে।

ডেনমার্ক ও নরওয়ে রাজ্যগুলি স্বাধীনতার জন্য পুনরায় ক্ষিপ্ত হইয়া উঠিবে।

তুরস্ক এ বৎসর আরও শক্তিশালী হইবে। কোন জাতিই তুরস্ক আক্রমণ করিতে সাহসী হইবে না। মিশরের প্রান্তে ইতালীকে পরাজিত করায় ব্রিটিশের সহিত তুরস্কের বন্ধুতা আরও দৃঢ় হইবে। তুরস্ক, ইরান, মেসোপটমিয়া, আফ্‌গানিস্থান প্রভৃতি মুসলমান রাজ্য পরস্পর সহযোগিতা দ্বারা এরূপ সুদৃঢ় হইবে যে, তাহাতে তুরস্ক সমগ্র মুসলমান রাষ্ট্রগুলিকে পরিচালিত করিবার সুযোগলাভ করিবে এবং ইংরেজও সে সুযোগ

## রাষ্ট্রগত বর্ষফল

গ্রহণ করিবে। এবৎসরও মিশর অধিকতর শক্তিশালী হইয়া উঠিবে। এবৎসরও আ আমানুল্লা আফগানিস্থানের বর্ত্তমান রাজা জাহিরের আতঙ্কস্বরূপ থাকিবে।

ব্রিটিশ সাম্রাজ্য এবৎসর আরও শক্তিশালী হইয়া উঠিবে। ইংলণ্ডই হিটলা সমস্ত গর্ব্ব চূর্ণ করিয়া দিবে। এবৎসরই ইংলণ্ড বর্ত্তমান যুদ্ধে জয়লাভের সূচনা করিবে এ আমেরিকা যুক্তরাষ্ট্র ইংরেজকে সর্ব্বপ্রকারে সাহায্য করিবে। আমেরিকায় রাষ্ট্রবি ঘটাইবার জন্য গত বৎসরের ন্যায় এ বৎসরও ষড়যন্ত্র চলিবে কিন্তু প্রেসিডেণ্ট রুজভে চেষ্টায় আমেরিকা আরও অধিকতররূপে সংঘবদ্ধ ও সুদৃঢ় হইবে। প্রেসিডেণ্ট রুজভে সম্মান ও প্রভাব বৃদ্ধি পাইবে। সমগ্র নূতন গোলার্দ্ধে সকল প্রদেশের রাষ্ট্রীয় নে প্রেসিডেণ্ট রুজভেল্টের সহযোগিতায় একটা বিপুল শক্তিতে পরিণত হইবে। এবং শক্ত ইউরোপের পক্ষে প্রকৃতই আতঙ্কের কারণ হইবে। এবৎসর আমেরিকা আ

---

---

## রাষ্ট্রগত বর্ষফল

অধিকরূপে অস্ত্রশস্ত্র, যুদ্ধ জাহাজ এবং বিমান প্রস্তুত করিবে এবং ইংলণ্ডকে সাহায্য করিবে।

ইংলণ্ডের পক্ষে যুদ্ধ এ বৎসর সুফলপ্রদায়ক হইলেও সমগ্র ইংলণ্ডে একটা ব্যাপক বিদ্রোহ বাধাইবার প্রচেষ্টা চলিবে। কিন্তু মিঃ চার্চ্চিল এই বিদ্রোহ দমন করিয়া ব্রিটিশ জাতীর জয়পতাকা হস্তে বিশ্বদরবারে উপস্থিত হইতে পারিবেন। ইউরোপের সর্ব্বত্র দুর্ভিক্ষ হইবে এবং জ্বরের ন্যায় একটা আগন্তুক ব্যাধি ইউরোপে আবির্ভূত হইয়া বহু লোকক্ষয় করিবে। ইউরোপীয় যুদ্ধের অবসান হইতে এখনও অন্যূনপক্ষে দুই বৎসর লাগিবে। ব্রিটিশের বহু বিমান, নৌবহর নষ্ট হইলেও পরিশেষে ব্রিটিশই যুদ্ধে জয়লাভ করিবে।

---

## রাষ্ট্রগত বর্ষফল

এবৎসরেই জাপানকে চীনের যুদ্ধক্ষেত্র হইতে সরিয়া যাইতে হইবে। চীন পূর্ণ স্বাধীনতা রক্ষা করিবে এবং শ্যামদেশ চীনের সাহায্য পাইয়া ইন্দোচীন ও তাহার সমর্থকগণের ভীতি উৎপাদন করিবে। জাপানের এবৎসর বড়ই দুর্বৎসর। জাপানে ভূমিকম্পের ফলে বহু লোকক্ষয় হইবে। আমেরিকা, জাপানের শত্রুরূপে জাপানের প্রশান্ত মহাসাগরস্থিত অধিকার লুপ্ত করিবার চেষ্টা করিবে। ক্যানাডা এবৎসর আরও অধিকতররূপে শক্তিশালী হইবে এবং স্বাধীন রাষ্ট্ররূপে পরিণত হইবে কিন্তু ইংলণ্ডে বন্ধুভাবে পরিগণিত থাকিবে। অষ্ট্রেলিয়াও এবৎসর স্বাধীনরাষ্ট্রে পরিগণিত থাকিবে এবং ব্রিটিশ সাম্রাজ্যের একজন সম্মানজনক বন্ধুভাবে পরিগণিত হইবে। ভারতীয় দ্বীপপুঞ্জে যে সকল দ্বীপ ইউরোপীয় শক্তিপুঞ্জের অধিকারে ছিল, উহার অধিকাংশই আমেরিকার হস্তগত হইবে এবং জাপানের সাম্রাজ্য বিস্তৃতির পরিকল্পনা বিলুপ্ত হইবে।

## রাষ্ট্রগত বর্ষফল

ভারতের রাষ্ট্রীয় ব্যাপার অধিকতর জটিল। বর্ত্তমান যুদ্ধে ইংরাজকে সাহায্য করাই উচিত, ইহাই ভারতীয় জনগণের সুস্পষ্ট অভিমত বলিয়া প্রকাশ্য সভাসমিতিতে ঘোষিত হইবে। এবৎসরও ভারতবর্ষ সম্পূর্ণ স্বায়ত্ব-শাসনলাভ করিতে পারিবে না, তবে কংগ্রেসের সহিত একটা মিটমাটের ফলে ভারতবর্ষে পুনরায় কংগ্রেসেরই প্রতিষ্ঠা বৃদ্ধি পাইবে এবং সমস্ত প্রদেশেই কংগ্রেসের সভাগণের হাতে দেশশাসনের ভার প্রদত্ত হইবে। কারারুদ্ধ নেতৃবর্গ মুক্তি পাইবেন এবং অনেকে শাসনভার গ্রহণ করিতে পারেন। পাকিস্থান পরিকল্পনা ব্যর্থ হইবে। ১৯৪২ সালের মধ্যে ইণ্ডিয়া ইংরাজী নামের পরিবর্ত্তে আধুনিক ভারতবর্ষের নাম হিন্দুস্থান এই নামে পরিবর্ত্তিত হইবে আশা করা যায়।

## রাষ্ট্রগত বর্ষফল

কংগ্রেসের আভ্যন্তরীণ গোলমালের আংশিক হ্রাস পাইবে। ফরোয়ার্ড ব্লকের স কংগ্রেসের একটা মিটমাট হইতে পারে।

এ বৎসর শ্রীযুত সুভাষ চন্দ্র বসুর ফল শুভ নহে। স্বাস্থ্য ভাল যাইবে না এবং দলের মধ্যেই মতানৈক্য ঘটিবে। বাংলায় অনেকেই গঠন মূলক কার্য্যে আত্ম নি করিবেন। ফলে ব্যবসাবানিজ্য বৃদ্ধি পাইবে।

বিশ্ব কবি রবীন্দ্রনাথ, সরোজিনী নাইডু মহাত্মা গান্ধী ও আচার্য্য প্রফুল্লচন্দ্রের স্বাস্থ্যক্ষতির যোগ।

---

## রাষ্ট্রগত বর্ষফল

হিন্দু মহাসভার প্রচার কার্য্য ব্যাপকভাবে চলিলেও মহাসভার গঠন মূলক কার্য্য বেশী প্রসার লাভ করিবে না।

ভারতবর্ষের সাধারণ আর্থিক অবস্থা খুব খারাপ যাইবে না। দেশীয় শিল্পোন্নতি হইবে। কয়লা, লৌহ, ধান্যাদি শস্য ও স্বর্ণের মূল্য বৃদ্ধি পাইবে। ব্যাঙ্ক, ইন্‌সিওরেন্সের কার্য্য একরূপই চলিবে। ভারতবর্ষে অস্ত্রশস্ত্র প্রস্তুত, জাহাজ নির্ম্মাণাদি হইবে। ভারতীয় সেনাগণ বিশেষ প্রশংসিত হইবেন। ভূমিকম্প, রেলসংঘর্ষ দ্বারা ভারতে লোক ক্ষয় হইতে পারে। ভারতবর্ষে বহিঃশক্তির আক্রমণের কোন সম্ভাবনা আছে বলিয়া মনে হয় না। তবে উত্তর পশ্চিম ভারতে সীমান্ত প্রদেশে অন্যান্য বারের ন্যায় এ বৎসরও গোলযোগ রহিয়া যাইবে এবং ব্রহ্মসীমান্তে নূতন গোলযোগের সৃষ্টি হইবে। উহাতে ভারতীয় ব্রিটিশ গবর্ণমেণ্টকে চিন্তাকুল করিবে। ভারতীয় রাজন্যবর্গ অধিকতর সংঘবদ্ধ হইবে এবং দেশীয় রাজন্যবর্গের প্রজাবর্গও অধিকতর শাসন ক্ষমতালাভ করিবে। নেপালে রাষ্ট্র বিপ্লবের সম্ভাবনা। নেপাল রাজ হয়তঃ অধিকতরভাবে প্রজাসাধারণের সহিত মিলিয়া মিশিয়া রাজ্য শাসনের নূতন ব্যবস্থা করিবেন। ভারতবর্ষে আয়ুর্ব্বেদ চিকিৎসার অধিকতর প্রচার ও প্রসার হইবে।

**শ্রীদিগিন্দ্রনাথ কাব্য ব্যাকরণ জ্যোতিস্তীর্থ**

অধ্যক্ষ জ্যোতিষগবেষণাভবন প্রধান কার্য্যালয়—১০০নং গ্রেষ্ট্রীট কলিকাতা

শাখা কার্য্যালয়—৬৫নং কালীনাথ মুন্সীর লেন, বরাহনগর ২৪ পরগণা।

---

# ৩৫০৲ টাকা পুরস্কার



**বশীকরণ কবচ ঃ**—যাহাকে আপনি চান তিনি পুরুষই হউন বা স্ত্রীলোকই হউন তাহার হৃদয় যত বড়ই কঠিন হউক, এমন কি তিনি যদি আপনার সহিত বাক্যালাপ করিতে ঘৃণা বোধ করেন তবুও ইহার দ্বারা তিনি আপনার বশীভূত হইয়া পড়িবেন। মূল্য রৌপ্য নির্ম্মিত ২॥০ তাম্রনির্ম্মিত ১॥০ এবং স্বর্ণ নির্ম্মিত ৫।০ ডাঃ মাঃ ॥৵০ আনা।

**লক্ষ্মী কবচ ঃ**—ইহা দ্বারা ব্যবসায় লাভ, চাকুরী প্রাপ্তি লটারীতে জয়, পরীক্ষায় পাশ, মামলা মোকদ্দমা মারামারি প্রভৃতিতে জয়লাভ এবং নবগ্রহের তুষ্টি সাধন হয়। ইহা আপনার সৌভাগ্য আনয়ন করিবে। মূল্য—রৌপ্য নির্ম্মিত ২।০ তাম্রনির্ম্মিত ১॥০ এবং স্বর্ণ নির্ম্মিত ৫।০। অসত্য প্রমাণে ৩৫০৲ টাকা পুরস্কার এবং ফল লাভ না হইলে মূল্য ফেরত দেওয়া হয়। ডাঃ মাঃ ॥৵০।

**ওরিয়্যান্টাল ফ্যান্সি ষ্টোর, (বি, সি; পি) পোঃ বক্স নম্বর ১২২০৪ কলিকাতা।**

## বিনামূল্যে ! সুদৃশ্য হাত ঘড়ি বিনামূল্যে !!




১৯৪১ সালের মডেল। ৬ ঘরা অটোমেটিক রিভলবার লাইসেন্সের দরকার হয় না। এই পিস্তল আকৃতিতে এবং আওয়াজে ঠিক আসল রিভলবারের মত। ইহার ভিতর ৬টী গুলি ভর্ত্তি থাকে ও দ্রুত পর্য্যায়ে একটীর পর একটী গুলি ছোড়া যায়। চোর ডাকাত ও হিংস্র জন্তুর হাত হইতে রক্ষা পাইবার একমাত্র উপায়। ইহাদের হাতে পড়িলে পকেট হইতে বাহির করিয়া ফায়ার করুন। এই রিভলবারের আওয়াজ ও অগ্নিস্ফুলিঙ্গ দেখিয়া শত্রু ভয়ে অভিভূত হইয়া পড়িবে। মূল্য ১নং ২॥০ টাকা, ২নং ৩॥০ টাকা, ৩নং ৪৲ টাকা, ৪নং ৫৲ টাকা। প্রত্যেক রিভলবারের সহিত ৪০টী কার্ত্তুজ ফ্রি। আলাদা ১০০০ কার্ত্তুজ ৩৲ টাকা। রিভলবারে অয়েল বিনামূল্যে দেওয়া হয়। প্রত্যেক রিভলবারের সহিত ৩টী সুদৃশ্য হাতঘড়ি বিনামূল্যে দেওয়া হয়।

## বিনামূল্যে ঘড়ি ও ক্যামেরা উপহার





নূতন ডিজাইনের ঠিক সময় রক্ষক ৭ বৎসরের গ্যারাণ্টি যুক্ত ক্রোমিয়ম কেশ ৫৲ রোল্ড গোল্ড ১০ বৎসরের গ্যারাণ্টি ৭ জুয়েল ৭৲ ডাক খরচ ॥৵০। ৩টী একত্রে লইলে ডাক খরচ ফ্রি ৪টী একত্রে লইলে একটী ঘড়ি ফ্রি। যে ঘড়িটী আপনার পছন্দ হয় নম্বর লিখুন পছন্দ না হইলে ৭ দিনের মধ্যেই মূল্য ফেরত। একটী ক্যামেরা সরঞ্জামসহ ফ্রি দেওয়া হয়।

## বাঙ্গলা ও ইংরাজী পকেট প্রেস।




এই পকেট প্রেস দ্বারা ঘরে বসিয়া নাম ঠিকানা লেবেল, চিঠি, পত্র, প্রোগ্রাম, প্রীতি-উপহার যাবতীয় বিষয় সুন্দর রূপে ছাপা হয়। এইরূপ প্রেস একটি ঘরে রাখা বিশেষ আবশ্যক। মূল্য ১টী ১নং ১৲, ২নং ১৸০, ৩নং ২।০। ১টি কাণ্ডেল লাইট ফ্রি পাইবেন। মাশুল ৸৵০।

**ক্যালকাটা ক্লক কোং (বি, সি, পি) পোঃ বক্স নং ১২২০৩ কলিকাতা।**

# সত্যের জয় ডঙ্কা

## বি, মিশ্রের দৈব ঔষধ

### মানব জীবনের সেবায় পণ্ডিত মিশ্রের অভাবনীয় দান

# "শুষ্কপল্লব"

**বহুমূত্র, যক্ষ্মা ও গণোরিয়ার ধন্বন্তরি।**



**গণোরিয়ায়**—১নং শুষ্কপল্লব মাত্র ১ শিশি সেবনেই মেহ প্রমেহ গণোরিয়া এবং তৎসংক্রান্ত জ্বালা, পুঁযপড়া রক্তস্রাব, মূত্রকৃচ্ছ্রতা, ষ্ট্রীকচার, প্রসটাইটিস্ প্রভৃতি ধাতুরোগ সম্পূর্ণ আরোগ্য হইবেই। এই অমৃতোপম ঔষধ যে কোনও দুর্ব্বল রোগীগণ কিছু দিন সেবনে অটুট স্বাস্থ্যবান হইয়া শান্তিময় জীবন যাপন করিবেন। মূল্য মাত্র ২॥০, মাশুল।৵০।

২। **বহুমূত্র**—২নং শুষ্কপল্লব বহুমূত্র ও (ডায়েবেটিস্) মূত্রধারণে অক্ষমতা কণ্ঠ ও তালু শোষ, সুগার পড়া ও আলবুমেন নিঃসারণ প্রভৃতি যাবতীয় কষ্ট দায়ক উপসর্গ হইতে আপনাকে সত্বর আরোগ্য করিয়া মৃত্যুর হাত হইতে বাঁচাইবে। ইহা ডিস্পেপসিয়া অম্ল ও অজীর্ণের ও অম্লশূল রক্তদুষ্টি প্রভৃতির মহৌষধ। এই ঔষধ ডাক্তার কবিরাজগণও ব্যবহার করেন। দেশী বিদেশী এমন একটিও ঔষধ নাই যাহা ইহার সমকক্ষ হয়। মূল্য ২॥০, মাশুল ॥৵০ আনা।

৩। **যক্ষ্মা ও হাঁপানী**—হইতে যদি আপনাকে বাঁচাইতে চান—৩নং শুষ্কপল্লব ব্যবহার করুন। ইহা সেবনে যক্ষ্মা, হাঁপানী, কষ্টদায়ক কাস, ঘুসঘুসে জ্বর, থুতুর সহিত রক্ত নির্গমণ, বুকেপিঠে ব্যথা, শারীরিক দুর্ব্বলতা সত্বর আরোগ্য হইবে। মূল্য মাত্র ৭॥০, মাশুল ॥৵০।

## পড়ুন! পড়ুন!!

১। শুষ্কপল্লব সম্বন্ধে কতিপয় বিশিষ্ট ব্যক্তির সংক্ষিপ্ত মতামত:—আমি দুরন্ত গণোরিয়া রোগাক্রান্ত হইয়া শেষে গ্রন্থিবাতিকগ্রস্থ হইয়া ছিলাম কিন্তু ১নং শুষ্কপল্লব সেবনে সম্পূর্ণ আরোগ্য লাভ করিয়াছি। ইতি—স্বাঃ শ্রীশ্রীশচন্দ্র আদিত্য ৫২নং টেরেটি বাজার ষ্ট্রীট, কলিকাতা।

২। ১নং শুষ্কপল্লব মাত্র ৩ শিশি সেবন করিয়া ৮।১০ বৎসরের পুরাতন গণোরিয়া রোগ হইতে মুক্তিলাভ করিয়াছি। আমি আপনার নিকট চিরকৃতজ্ঞ।

স্বাঃ শ্রীভূপতিনাথ চক্রবর্ত্তী।

১৮।১এ মদন দত্ত লেন, কলিকাতা।

৩। দীর্ঘ দিন বহুমূত্র রোগে ভুগিয়া জীবনে হতাশ হইয়াছিলাম। অনেক ডাক্তার, কবিরাজের চিকিৎসায় কোনও ফল হয় নাই কিন্তু ২নং শুষ্কপল্লব সেবনে আশানুরূপ ফললাভ করিয়াছি। স্বাঃ শ্রীভূপেন্দ্র নাথ দাসগুপ্ত, ১৬ বি ভবানন্দ রোড, কলিকাতা।

৪। ৩নং শুষ্কপল্লব সেবনে রোগী আশ্চর্য্য ফল পাইয়াছে। ১ মাত্রা সেবনে জ্বর, কাশি প্রভৃতি উপসর্গ দূর হইয়াছে। এই ঔষধের কার্য্যকারিতা শক্তিতে বিস্মিত হইয়াছি। পত্র পাঠ ৩নং ঔষধ ২ মাসের পাঠান। ইতি—সুরেন্দ্রকুমার শূর, ইনস্পেক্টর ইন-চার্জ্জ, সেলিমারগঞ্জ ষ্টেট। প্রেসিডেণ্ট ইউনিয়ান বোর্ড ডিরেক্টর সেণ্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্ক, বাখরগঞ্জ।

**তান্ত্রিকাচার্য্য পণ্ডিত বি, মিশ্র জ্যোতিভূষণ।**

২১নং শশীভূষণ দে, ষ্ট্রীট বহুবাজার, কলিকাতা। ফোন বি, বি, ৬৬০০

